Approved by the Board of Studies of the Patna University for the candidates appearing at the I, A. Examination.

# গৌরাঙ্গ

( তৃতীয় সংস্করণ )

শ্রীপ্রমথনাথ রায় চৌধুরী

প্রণীত

সন ১৩২৯

মূল্য ১।॰ পাঁচ সিকা

# পরিচয়

## ( প্রথম সংস্করণ হইতে )

বহুপ্রাণভক্ত-রচিত জীবনচরিতে গৌরাঙ্গে অতিপ্রাকৃত গুণ গ্রামের আরোপণা ও ঈশ্বরত্ব স্থাপনা হইয়াছে। এ নগণ্য ভক্তের সামান্য জ্ঞানে চৈতন্যচন্দ্র অসামান্য মানুষী মহিমায় সমুজ্জ্বল। জগৎপূজ্য ব্যক্তিত্বে ঈশ্বরত্বের গুরুভার আরোপ করিলে, উহাকে ক্ষুণ্ণ ও খর্ব্বই করা হয়। তাই, আমার গৌরাঙ্গ আমার ভাবেই চিত্রিত হইয়াছেন। কোন সম্প্রদায়বিশেষ যেন বিশ্বাসকে বিদ্বেষ এবং প্রকাশকে প্রতিবাদ বলিয়া ভ্রম না করেন। পাঠকসাধারণের নিকট স্বীকার করিতেছি, যাবতীয় চরিত্রাঙ্কন ও ঘটনা গঠনে আমি চরিতকারগণের আদর্শকে একান্ত অবলম্বনীয় করি নাই। তাই বলিয়া, সেই এক বৃহৎ সত্য হইতে ভ্রষ্ট হইয়াছি, মনে করি না। কল্পনা ও জনশ্রুতি দ্বারা বিকৃতি ও অতিরঞ্জনের আপত্তি না হয় না-ই তুলিলাম; সত্যের মর্য্যাদা রক্ষা, তাৎপর্য্য ধরিয়া বৃহৎভাবে অনুধাবনে; খুঁটিনাটির অন্ধ অনুসরণে নহে। বর্ণনীয় চরিত্রনিচয়ের ক্রমবিকাশ ও পরিণতি-সংসাধন এবং ঘটনাবলীর যথাবিন্যাস ও সুসঙ্গতিসম্পাদনে দৃষ্টিদান, সর্ব্বপ্রধান কবিকর্ত্তব্য। তাই, আদর্শের সৃষ্টি, পুষ্টি ও প্রসাধন, এবং

সৌন্দর্য্যের শৃঙ্খলা, সামঞ্জস্য ও সমন্বয় জন্য, মূল সত্য ও স্থূল তথ্যকে অব্যাহত রাখিয়া, স্বীয় বক্তব্যকে সম্পূর্ণ ও সুন্দর বেশে উপস্থিত করিতে, নিরঙ্কুশ কল্পনার রাজপথে স্বচ্ছন্দ স্বাধীন বিচরণের অধিকার রসসাহিত্য বা রসসাহিত্যকারের আছে।

গ্রন্থকার

## দ্বিতীয় সংস্করণের কথা

'গৌরাঙ্গ' কলিকাতা বিশ্ববিদ্যালয়ের Intermediate পরীক্ষার্থিনীদিগের পাঠ্য নির্ব্বাচিত হওয়ায় কর্ত্তৃপক্ষের নিকট আমি বিশেষ কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি।

গ্রন্থকার

## ৩য় সংস্করণের কথা

মৎপ্রণীত 'গৌরাঙ্গ' পাটনা বিশ্ববিদ্যালয়ের Intermediate পরীক্ষার্থীগণের পাঠ্য নির্ব্বাচিত হওয়ায় আমি কর্ত্তৃপক্ষের নিকট বিশেষ কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি।

গৌরাঙ্গ সম্বন্ধে এই স্বতঃপ্রবৃত্ত ব্যবস্থার প্রস্তাবও আমি জানিতাম না। পাঠ্য নির্ব্বাচিত হইয়া গেলে, সংবাদ পাই বঙ্গসাহিত্যে সুপ্রতিষ্ঠিত আমার কোন মিত্র মহোদয়ের নিকট যাঁর নাম-করা নাম নিতান্ত ইচ্ছাসত্ত্বেও কেবল তাঁহারই অনুরোধে প্রকাশ করিতে অক্ষম হইলাম।

আমার চিরস্থির সাহিত্য-সুহৃৎ, বঙ্গবাণীর একনিষ্ঠ প্রবীণ সেবক রায় শ্রীযুক্ত জলধর সেন বাহাদুর পাটনায় 'গৌরাঙ্গ' Intermediateএর পাঠ্য হইয়াছে শুনিবামাত্র স্বেচ্ছা-প্রণোদিত হইয়া পরীক্ষার্থীগণের সুবিধার্থ 'গৌরাঙ্গ-আলোচনা' লিখিয়া পাঠাইলেন, উহা পুরোভাগে সন্নিবিষ্ট করিয়া এই সংস্করণের সমৃদ্ধি বৃদ্ধি করিলাম।

সর্ব্বশেষে পাঠকগণের মার্জ্জনার প্রতি নির্ভর করিয়া আমার ব্যক্তিগত বক্তব্য এই যে, 'গৌরাঙ্গ' যাঁহার প্রাণ ছিল, আমার সেই 'স্বর্গাদপি গরীয়সী' জননী আর ইহলোকে নাই। বহুপূর্ব্বে এই 'গৌরাঙ্গেরই' একস্থানে লিখিয়াছিলাম—

"দুর্ভেদ্য এলোক হ'তে ওই আচ্ছাদন,
ওলোকের লোকচক্ষে স্বচ্ছ বুঝি উহা!"

'গৌরাঙ্গের' বর্ত্তমান সংস্করণ সেই লোকান্তরিতার চিরপরিচিত প্রসন্ন হাস্যটী আজও লাভ করিবে, এ আশা একান্ত নির্ভরে আঁকড়িয়া ধরিবার বল না থাকিতে পারে, কিন্তু ছাড়িবার শক্তিও ত নাই।

'আছে' এটা সংস্কার; 'নাই'—সংস্কার! একটী সহজাত সহজ জ্ঞান; অপরটী, কৃত্রিমতা কষ্ট-চেষ্টার ভাণ! একটী আলো, অন্যটী আলেয়া! একটী তৃষ্ণার জল; অন্যটী মৃগতৃষ্ণিকার ছল! একটী ভিতরের ডাক; আর একটী বাহিরের বিপাক! একটী প্রকৃতি, অন্যটী বিকৃতি! অনায়াস বিশ্বাসের উত্থান; একটী, স্বতঃসিদ্ধ স্বস্তি; স্বাভাবিক শান্তি; আর একটী, আত্মকৃত ব্যাধি; উদ্ভট কল্পনার বিভীষিকা! একটী, ধ্যান-ধারণার প্রত্যক্ষ আশা; অপরটী, অনায়ত্ত দর্শন-বিজ্ঞানের কুয়াশা; স্বখাত সংশয়ের গর্ত্ত! একটী, প্রমাণ; যুক্তি,—প্রমাণাতীত, আর একটী, অনুমান, তর্ক,—প্রমাণাভাব! একটী, সত্যের নির্দ্দেশ, বিবেকের আদেশ; নিয়মের শৃঙ্খলা; অপরটী, মিথ্যার অশান্তি; অবিদ্যার বিদ্রোহ; উচ্ছৃঙ্খলার বিপ্লব! একটী সবলের মুক্তি-নির্ভর; অন্যটী দুর্ব্বলের দর্পান্ধ স্বাতন্ত্র্য-অভিনয়! নচেৎ

"যাবজ্জীবং সুখং জীবেৎ,
ঋণং কৃত্বা ঘৃতং পিবেৎ,
ভস্মীভূতস্য দেহস্য পুনরাগমনং কুতঃ"

যতদিন জীবন, সুখের সেবা কর! ঋণ করিয়াও ঘৃত (উত্তম খাদ্য) খাও! দেহ ভস্মীভূত হইলে আবার (গমন বা) আগমন কোথায়? চার্ব্বাক-দর্শনের এত সহজ-সুবিধার নিগম-মার্গ দুনিয়া গ্রহণ করিল না কেন? এই জন্যই বলিতে হয়, প্রত্যেক নাস্তিককে খুঁচিয়া খুঁজিয়া বাহির কর,—দেখিবে সে আস্তিক। এক নির্জ্জন নিস্তব্ধ নিশীথে এই সংস্করণের পরলোক-তত্ত্ব, আত্মা-রহস্য ও মৃত্যু-প্রহেলিকা সম্বন্ধীয় অংশগুলির প্রুফ সংশোধন করিতে করিতে এই কয়েকটী কথা যেমন ভাবে এই সদ্যমাতৃশোকার্ত্ত হৃদয়ে উদিত ও মুদ্রিত হইয়াছিল, তেমনটী ইহার পূর্ব্বে আর কখনও হয় নাই।

গ্রন্থকার

# গৌরাঙ্গ-আলোচনা

এই মহাকাব্য আলোচনা করিতে গিয়া বার বার মনে হই-তেছে, একে বঙ্গভাষার যাদুকর, কাব্য ও নাট্যসাহিত্যের একজন শ্রেষ্ঠ কলাবৎ বা কলাবিৎ প্রমথনাথের অমৃত-নিস্যন্দিনী লেখনী, তাতে আবার একাধারে জীবন্ত কাব্য ও নাট্য যুগে যুগে বন্দিত, চিরনন্দিত সেই অমিয় নিমাই-চরিত! মধু-ঋতুতে যেন মধুর-মধু স্বপ্ন! ভাবে ভাষায়, ছন্দে ঝঙ্কারে, রূপে রসে চমৎকার—একাকার! যেন অভাবনীয় জগতের—অনাস্বাদিত জীবনের ঐন্দ্রজালিক আবি-স্কার! দৈহিকে আত্মিকে, ঐশী ঐহিকে ঘাত-প্রতিঘাতের কুহক-ক্রীড়া! এই খণ্ড-কবিতার যুগে সুপ্ত অখণ্ড কাব্য বা কবি-প্রতিভার অভিনব জাগরণ দেখিয়া, প্রথম শ্রেণীর শিল্পীজনোচিত উদ্ভাবনী মনীষা ও চিত্রাঙ্কনী কলার পরিচয় পাইয়া বিস্ময়ে বিমুগ্ধ!—বলিতে হয়,—কবি, তোমার জয় হইয়াছে! প্রাচীন আলঙ্কারিকেরা বলিয়াছেন, বাক্যং রসাত্মকং কাব্যং। উপনিষৎ গাহিয়াছেন, 'রসোবৈ স':—তিনিই মূর্ত্তিমান রস! সেই রস-সাগরের রচা অলোক-কাব্যের কত না মধু, কতই না সুধা লোকালয়ের দ্বারে রসের আগমনবার্ত্তা বহিয়া আনিয়াছে। যে চিনিয়াছে, মজিয়াছে! যে নশ্বরকে ধরিতে জানিয়াছে, ছন্দে বাঁধিয়াছে; অলঙ্কারে সাজাইয়াছে! মানস-কমলে সেই বিরাটেরই

বিন্দু লইয়া বুকের শোণিতে পূজার অঞ্জলী রচিতে রচিতে বাগ্‌-দেবীর বরপুত্রগণ তাঁহাদের অমর কাব্যের প্রাণ প্রতিষ্ঠা করিয়াছেন। আমাদের কবিও সে প্রসাদেই 'গৌরাঙ্গে' অমর হইয়াছেন।

নবদ্বীপের বাতাস একদিন পূত হইয়াছিল মহাপ্রভুর শ্বাস বহিয়া, বারি বরেণ্য হইয়াছিল তাঁহার জীবজন্মের তৃষ্ণা নির্ব্বাণ করিয়া, শস্য সার্থক হইয়াছিল মহাত্মার জীবনের জীবনী যোগাইয়া, আর ধূলি ধন্য হইয়াছিল সেই শ্রীপাদপদ্মের নিম্নে স্থান পাইয়া! কবি ছন্দময়ী অতুল-ভারতীতে ঘোরতর সামাজিক ও সাংসারিককেও পুলকিত করিয়া আরম্ভ গাহিয়াছেন ঃ—

"নবদ্বীপ, নিয়ে তব ন্যায় শ্রুতি স্মৃতি,
রুক্ষ তর্ক, সূক্ষ্ম জ্ঞান, বিচারাভিমান,
আজি কি হইতে ধন্য অবনীমণ্ডলে,
যদি না তোমার বক্ষে,—ভাগ্যবান্ তুমি!
তব ধূলিধূসরিত পাণ্ডিত্যের 'পরে
কারও পূত পদচিহ্ন না আঁকিত রেখা।

(১ম সর্গ—১ পৃষ্ঠা)

কবি যথার্থই বলিয়াছেন, নবদ্বীপ জ্ঞান-বিজ্ঞানের বিচার-প্রচারে নহে, কারও শ্রীপাদপদ্মের চিহ্ন সর্ব্বাঙ্গে ধরিয়াই ধন্য হইয়াছিল; আবার ঐ ধূলিতেই গড়াগড়ি দিয়া নদীয়ার চাঁদ জগৎ-মাতানো

হরিনামে নিজকে তন্ময় ও পরকে তদ্‌গত করিয়াছিলেন! তাই ত আজ নবদ্বীপ মুক্তি-পিপাসুর গতি-তীর্থ। সেই দিন নবদ্বীপ চিরস্মরণীয় সর্ব্বজন-বরণীয় হইল—

"যেদিন নদীয়া মাঝে মিশ্রের ভবনে
পিতা জগন্নাথে আর জননী শচীরে
ভাসায়ে আনন্দ-নীরে, শুভ লগ্ন জানি'
দীনের সূতিকাগৃহে সমারোহ বহি'
জন্মিল সে মহাপ্রাণ,—

( ১ম সর্গ—৪ পৃষ্ঠা )

এ দেশের সূতিকা-গৃহ চিরদিনই কংস-কারাগারের মত, আলো-বায়ুবিহীন! এই জন্মগৃহেই কত মনস্বী আলোক-পুলকে ঝল্‌মল্‌ বিশ্বসৌন্দর্য্য দেখিতে গিয়া প্রথম চক্ষুরুন্মীলনে নিরন্ধ্র অন্ধকারই দেখিয়াছেন! উদার আকাশতলে মুক্ত পূতবায়ুর পরিবর্ত্তে প্রথম নিঃশ্বাসে বদ্ধ পূতিবায়ুই গ্রহণ করিয়াছেন! কত শিশু-প্রতিভা অকালে বিলীন হইয়াছে, কত মূর্ত্তিমতি মনীষা আপনাদের উজ্জ্বল ভবিষ্যত চিরতিমিরে ডুবাইয়া দিয়াছেন! স্মৃতি বা বিস্মৃতি তাহার দাগ মুছিয়া দিয়াছে, হিসাব কে রাখে? কবি বড় ক্ষোভে বলিতেছেন—

"অঙ্গনের কোণে এক ক্ষুদ্র চালা-ঘর
অনাদরে বিরচিত, আলোবায়ুহীন,
দুষ্ট-বাষ্পসমাকুল—

( ১ম সর্গ—৫ পৃষ্ঠা )

যিনি কত পাপীর আঁধার জীবনে ভক্তির বিমল বিভা বিকাশ করিয়াছিলেন, কত তাপীর তপ্ত হৃদয় প্রেমের শীতল বাতাসে জুড়াইয়াছিলেন, সেই ঈশ্বরপ্রেরিত ভূমিষ্ঠ হইয়াছিলেন কি না নিরন্ধ্র আঁধারের মধ্যে? দুষ্ট বাষ্পে হইয়াছিল তাঁর প্রাণ-বায়ু পুষ্ট। আমাদের সূতিকাগৃহের বীভৎসতা ওস্তাদ কবি আটপৌরে অথচ মর্ম্মস্পর্শী ভাষায় বড় সহজ ও সজীব করিয়া পাঠকের সম্মুখে ধরিয়াছেন। নিমাইর বাল্যলীলা স্বভাবচঞ্চল শিশু-সাধারণের সীমা অতিক্রম করিয়াছিল। যে ভাবের তাড়না নিজে মাতিয়া পরকে মাতায়, মহাপুরুষের মধ্যে সে মহাশক্তির ক্রিয়া-প্রক্রিয়া, ব্যবহার-অপহার অনন্যসাধারণ হইবে না ত কি? কিন্তু তার বেশী নয়। কবি উচ্চাঙ্গের শিল্পী, তাঁহার কল্পনা অশ্বিনী যেমন মনোরথ-গতি, তেমনই সত্য-সংযমের—কলা-নিয়মের বল্গাপরিহিত। তাই কবি আগাগোড়া তাঁর মনের মানুষকে 'মানুষী মহিমারই' পাঠকের হৃদয়ে জাগ্রত দেবতা করিয়া রাখিতে পারিয়াছেন! "মেঘাচ্ছন্ন জগতের পূর্ণিমার লাগি" সেই "নবদ্বীপ-শশী" কলায় কলায় ভরিয়া উঠিতেছেন, তাঁহার প্রথম উদয়ক্ষণ পড়শীমহল সাদরে অভ্যর্থনা করিয়া লইল। নিমাইর দুরন্ত-পনাকে প্রতিবেশীমণ্ডলী পাগ্‌লামী বলিয়া স্নেহসলিলে সিঞ্চিত করিয়া বাড়াইয়া তুলিল।

নিমায়ের অধ্যয়ন আরম্ভ হইয়াছে। বালকের অসামান্য প্রতিভা দর্শনে তাঁহার অধ্যাপক, জগন্নাথমিশ্রকে জানাইয়া দিলেন—

"তনয় তোমার নহে সামান্য মানব!"

এ কথা শচীদেবীর কাণে উঠিলে, তিনি একটা অজানা আতঙ্কে শিহরিয়া উঠিলেন! তিনি তাঁহার নিমাইকে বাঙ্গালীর ঘরের 'সুবোধ বালক' বলিয়াই জানেন, তার চেয়ে উঁচু পর্দ্দায় তুলিতে তাঁর প্রাণ কাঁপিয়া উঠে। বিশ্বরূপের গৃহত্যাগ ত স্নেহময়ী মাতা ভুলেন নাই! তাই ব্রাহ্মণভোজন ও তাঁহাদের পাদোদক পান করাইয়া বিপ্রপদধূলি পুত্রের মাথায় দিয়া আশীর্ব্বাদ মাগিয়া লইলেন—

"নিমু রবে চিরদিন
মায়ের অঞ্চল-ধরা কোলের দুলাল!"

( ১ম সর্গ—১৩ পৃষ্ঠা )

মাতা যতই কেন করুন্ না, পুত্রের ভাবুক স্বভাবের প্রবল প্রভাব অজ্ঞাতে একান্তে ক্রমবিকাশের পথে অগ্রসর হইতে লাগিল। যে জিতেন্দ্রিয় পুরুষপ্রবরের বৈরাগ্য-জীবনে রমণীর ছায়া পর্য্যন্ত বর্জ্জিত হইয়াছিল, তাঁর বালসুলভ দুরন্তপনা ও চাপল্যের উন্মাদনায়ও সে ইঙ্গিত বিচিত্র মানবচরিত্রের গূঢ়তম মর্ম্মদর্শী কবির শিল্প-সঙ্কেতে অন্তঃসলিলা স্রোতসীর ন্যায় তরঙ্গায়িত! এই ভাবে গৌরাঙ্গের বৃহৎ জীবন কবির তুলিকায় সর্গে সর্গে উজ্জ্বল হইতে উজ্জ্বলতর হইয়া উঠিয়াছে! কৈশোরে নিমাইচাঁদের দৌরাত্ম্য শুধু পুরুষের উপরই,

"যে পথে রমণী হাঁটে জানিত কিশোর,
তার চতুঃসীমানায় যাইত না কভু।"

( ১ম সর্গ—১৪ পৃষ্ঠা )

যে বিরাট সুন্দরের পায় সৌন্দর্য্যের চরম উপাসক আপনার জীবনকে অঞ্জলী রূপে প্রদান করিয়াছিলেন, তাঁর সৌন্দর্য্য-লীলার নিকেতন ও নিদর্শনের সম্মুখে সেদিন সেই রূপমুগ্ধ শুধু মাতোয়ারা, কিন্তু দিশাহারা নহেন! ভক্ত কর্ত্তৃক এ যেন রূপ-দেবতার মন্দির-পরিক্রমা আরম্ভ! তাই গোরা

"আবেশজড়িত স্বপ্নে চেয়ে থাকে শুধু
রূপসী প্রকৃতি পানে।"

( ১ম সর্গ—১৪ পৃষ্ঠা )

সান্ধ্য গগনে আবার

"মেঘের পশ্চাতে মেঘ, তার পরে মেঘ,
তাম্র, রক্ত, শ্বেত, পাংশু নীরদের মেলা!"

( ১ম সর্গ—১৪ পৃষ্ঠা )

ইহাতেও তৃপ্তি নাই; তার কৌতুহলী আঁখি-পাখী যেন কাহার সন্ধানে উড়িয়া বেড়ায়।

"পাটলে পিঙ্গলে মেশা ধুধু চক্রবালে
স্ফুরে পীতচন্দ্র।"

( ১ম সর্গ—১৪ পৃ )

সেই "পীত চন্দ্রের" প্রথম রশ্মি-পাতে মেঘগুলি যেন সোণা-আলোর ঢেউ তুলিয়া খেলা করিয়া বেড়াইতেছে। কবিও যেন নবদ্বীপচন্দ্রের সঙ্গেই সেই চন্দ্রকিরণে সন্তরণ করিতেছেন,

"পারদ-সমুদ্র মাঝে
হিরণ-কিরণ-উর্ম্মি উঠে নৃত্য করি
দলে দলে তরল আহ্লাদে।"

(১ম সর্গ—১৪ পৃষ্ঠা)

এই মোহিনী প্রকৃতির সম্মোহন তপোবনে কবি গোরাকে অনেকবার ধ্যানমগ্ন দেখিয়াছেন। একদিন নির্জ্জন ভাগীরথীতটে সে সমাহিত চিত্তের চিত্র কবির ছন্দে মূর্ত্তিমান্ হইয়াছে! গোরা

"ভাবে,—ওই কল কল অব্যক্ত নিনাদ
নহে মিথ্যা অর্থহীন জড়ের কাকলি,
উর্ম্মির সংঘাত বুঝি ভাবের জমাট
রয়েছে কপাট আঁটি মানবের কাছে!
যেন প্রতি কলোচ্ছ্বাসে হতেছে ধ্বনিত
কোন সনাতন বাণী, কচিৎ কাহারে
ধরা দেয় তাহা বহু সাধনার ফলে।"

(১ম সর্গ—২০ পৃষ্ঠা)

সান্ধ্য গগনের নিসর্গ-শোভায় চিরসুন্দরের পূজার প্রথম তৃষ্ণা পিয়াসী হৃদয়ে জাগিয়াছিল। ভাগীরথীর কলতানে তরঙ্গসংঘাত-

ছলে কবাট-আঁটা ভাবের জমাটে তাহার ঘাত-প্রতিঘাত দেখিয়াছি; ভবিষ্যৎ সাধকগণের সাধনমার্গের পথ সরস, সহজ ও প্রশস্ত করিয়া সিদ্ধ-জীবনের শেষ যবনিকা কবি কখন কেমনে ফেলিলেন, তাহা বুঝিবার অবকাশ দিলেন না!—কি যেন আস্‌মানী ঘূর্ণিবায়ুর মধ্যে পাঠককে গোলকধাঁধায় ঘুরাইয়া ভীষণ সুন্দর সমাপ্তিতে আনিয়া ফেলিলেন! অমনিই সেই নদীর কলতান ডুবাইয়া ক্ষিপ্ত সাগরতরঙ্গের দোললীলায় গৌরাঙ্গের সঙ্গে 'গৌরাঙ্গ'-পাঠকেরও মত্ত হৃদয়-সিন্ধু ডাকিয়া উঠে! ভক্তের বাহিরে ভিতরে আরাধ্য দেবতা তখন পূর্ণ হইয়া উঠিয়াছেন। বহির্জগৎ ও অন্তর্জগৎ মিলিয়া প্রাণের হরির সহিত তাঁর মিলন ঘটাইতেছে! গৌরাঙ্গ না, 'গৌরাঙ্গ'-পাঠক দেখিতেছেন— ?

"মিলি ব্রজবালাকুল যেন যমুনার
তরল চঞ্চল নীলে মেলি নীলাঞ্চল,
জলকেলি করিতেছে কলহাস্য সনে,
দেখিলা সেথায়, তরী' পরে হাসিছেন
আপনি গোকুলচন্দ্র কাণ্ডারীর বেশে!
ত্রিভঙ্গবঙ্কিম ঠাম, অধরে মুরলী,
শিরে শিখিপুচ্ছশোভা, গলে বনমালা,
কটিতটে পীতধড়া, চরণে নূপুর!
—মোরে লহ মোরে লহ, বলি অকস্মাৎ,
অধীর হইলা গোরা পড়িতে শ্রীপদে।"

( ৬ষ্ঠ সর্গ—১৬২ পৃষ্ঠা )

মানুষের দেবতাবিষয়ক প্রীতি আলঙ্কারিকেরা 'রসভাব' বলিয়াছেন ; উহা প্রথম রসের অন্তর্গত। গৌরাঙ্গের জীবনে কবি উহা লইয়া এক দৈবী রঙের ফলাও করিয়াছেন। আথরের ছবিগুলি যেন কথা কহিয়া উঠিয়াছে!

এই কাব্যখানি অসাম্প্রদায়িক ঔদার্য্যে রচিত হওয়ায় কবির সহৃদয় চিত্রাঙ্কনী প্রতিভা বিচিত্র ছায়ালোকে যেন মায়ার খেলা করিয়া বেড়াইয়াছে! "অসামান্য মানুষী মহিমায়" গৌরাঙ্গকে দাঁড় করাইয়া তাঁর জীবনের অঙ্কে অঙ্কে লৌকিকতার অলৌকিক রশ্মিপাত কবি যেরূপ সাহসী ও বলিষ্ঠ নিপুণতায় করিয়াছেন, তাহাতে যুগপৎ ধর্ম্মান্বেষী অবতারবাদী ও নিছক্ সাহিত্যরসিক এই দুই দলই আপন আপন আদর্শের প্রত্যক্ষ সাক্ষাৎ লাভ করিবেন, এবং প্রমথনাথকে অনন্যসাধারণ ভক্ত-কবি বা কবি ও ভক্ত বলিয়া অভিনন্দিত করিবেন। কবি লিখিয়াছেন—

"বড় ভালবাসে গোরা স্বভাবের শোভা"!

আমরা বলি, শুধু গোরা বা গৌরাঙ্গ নহেন, 'গৌরাঙ্গের' কবিও প্রাকৃতিক শোভায় একেবারে আত্মহারা! নবদ্বীপচন্দ্র লোকালয়ের চিহ্ন পরিত্যাগ করিয়া সেই ভালবাসার খাতিরেই "গ্রামের নিস্তব্ধ প্রান্তে" উপস্থিত হইলেন। সেখানে

"কলস্বনা ভাগীরথী যাইছে বহিয়া,
সুরভিত সুশোভিত বিজন পুলিনে
সারিবদ্ধ নানাজাতি বিটপীর মেলা।
ঝুরু ঝুরু বহিতেছে দক্ষিণা বাতাস,
গাহিছে একটী পিক বসন্তের গান,

বন্য শশ নৃত্য করি ফিরিছে কৌতুকে,
চলেছে সঞ্চয় তরে গড্ডলিকাশ্রেণী।
মৌমাছি বাঁধিছে চাক, বিচিত্রবরণ
বেড়াইছে প্রজাপতি; ঝুলিছে বাদুড়!

[৩য় সর্গ—৬৫ পৃষ্ঠা]

দেখিয়া দেখিয়া গৌরাঙ্গ ভাবিতেছেন, অচেতন-অনুমানে আমরা যাদের জড় ভাবি, আত্মার অনধিকারী-বোধে যে সব প্রাণের অধিকারীদের জন্তু মনে করি, তাদের এত আনন্দ কেন? এরাই শুধু চক্ষুষ্মান অন্ধকারে? পূর্ণানন্দ সাগরে ডুবিয়া সারসত্য-মণির সন্ধান মাত্র এক এরাই পায়? আর, যারা সৃষ্টির প্রধানতম জীব বলিয়া গর্ব্ব করে, প্রকৃতপক্ষে তারাই অন্ধ ও বধির! এখানে ত লোকালয়ের বিরোধ-বিতণ্ডার অবকাশ নাই! এই ত যোগাসনে বসিয়া সেই লোকারণ্যের জটিল আবিলতা, এক সেই লোকেশ্বরের আরাধনা-যজ্ঞের নির্ব্বিঘ্ন আহুতি করিবার উপযুক্ত স্থান। কবিতার সুরে নবদ্বীপচন্দ্রের মনোভাব ফুটিয়া উঠিতেছে,—

"মনে হ'ল, শুদ্ধবুদ্ধি জড়প্রকৃতিই
অন্ধকারে চক্ষুষ্মান; নিস্তব্ধতা-ঘোরে
শ্রবণ-প্রবণ! তারা ভঙ্গিতে ইঙ্গিতে
নর-নেত্রে নর-চিত্তে করিছে প্রকট
সত্যের স্বরূপ, যেন করিছে অজ্ঞাতে

প্রজ্ঞাবলে বলী যত জন্মান্ধ-বধিরে!
তাই গোরা পান নিয়া মানুষের কাছে,
লভিতে সে শিক্ষা-দীক্ষা, করিলা কি গুরু
নদী, বন, পশু, পক্ষী কীট পতঙ্গেরে?

(৩য় সর্গ—৬৫ পৃষ্ঠা)

সে আজ পাঁচশত বৎসরের আগেকার কথা, তখন শস্যশ্যামলা বঙ্গভূমি ঋতুসমূহের যথাযোগ্য প্রসাধনে ভূষিতা হইতেন, সেই সময়কার এক বসন্তে বর্ষ-অন্তে সে কোন্ শুভ মুহূর্ত্তে ধরায় স্বর্গ আনিবার মানসে নদীয়ার এক দরিদ্র ব্রাহ্মণযুবক ধ্যানে বসিলেন, সেই সাধন-সপ্তাহে বাঙ্গলার চৈত্র-আকাশ মেঘমুক্ত ছিল, তাহার বর্ণনা করিতে গিয়া মনশ্চক্ষে যে দৃশ্য দেখিয়াছেন, তাহাতে ডুবিয়া গিয়া কবি সব কথা হারাইয়া শেষকালে বলিতেছেন—

"বর্ণিবার নহে তাহা ভুঞ্জিবার শুধু।"

মহাপুরুষের এই সমাধি-সপ্তাহে একদিন দিবাভাগে নীলাকাশে রৌদ্রের কিরণ পড়িয়া নানারূপে লীলা করিতেছে। প্রকৃতি-জননী তাঁর মানস-সন্তানকে যেন আপন ভাণ্ডার লুটাইয়া দিয়া অনুকূল প্রেরণা যোগাইতেছেন। কবির ভাষায় সে সুধা ঝরিতেছে—

"যেন নীলিমা-নন্দনে
সুরপুষ্পবাটিকায় নিকুঞ্জমণ্ডপে

ঝুলিছে লতার ঝাড়, পাতার ঝালর,
বিচ্ছিন্ন মেঘের শত স্তবকে স্তবকে
ফুটিয়াছে নানা জাতি বিচিত্রবরণ
দেব-কুসুমের গুচ্ছ! রঙিন পল্লবে
বসিয়াছে চিত্রিতাঙ্ক স্বর্গ-প্রজাপতি!
কভু মনে হ'ল, যেন নীল সরোবরে
বিকশিত শ্বেত, রক্ত কুবলয়রাজি,
সহস্র কিরণ-অলি বসিতেছি উড়ি;
ফিরিয়া যেতেছে পুন মাখিয়া পরাগ;
ঝল্‌মল্‌ রৌদ্র-বিভা খেলিছে এরূপে!
কভু মনে হ'ল, যেন দেবশিল্পীকৃত
রত্নময় ইন্দ্রসভা নিশীথে প্রকাশ!"

(৩য় সর্গ—৬৭ পৃষ্ঠা।)

বহুদিন পর এ বুঝি মরধামে অমর বার্ত্তা পুনরাগমনের বিপুল অভ্যর্থনা-আয়োজন! এই বর্ণনায় বিস্ময়ের স্থায়ীত্বে অদ্ভুত রস পূর্ণ পরিস্ফুট হইয়াছে, এবং এই জন্যই উহা যেমন অতি মধুর তেমনি বড় গভীর হইয়াছে। এখনই নানা দিক্‌ দিয়া এই মহা-কাব্যে মহৎ হইতে মহান্‌ কত-কি রহিয়াছি! কত বলিব? কত তুলিব? সে যে প্রায় 'সব-উল' কম্বল হইতে পশমী সুতা বাছা কাজের মত একটা কিছু! ছন্দে আর একটী প্রাকৃতিক দৃশ্যের দৃশ্যপট আমরা পাঠকবর্গের সম্মুখে ধরিতেছি। দস্যুপতি উদ্ধারের পর একদিন শারদাকাশে মেঘের ঘটা হইয়াছে—

"সেই কৃষ্ণ খণ্ড-মেঘ দেখা গেল, যেন
রয়েছে যোজনব্যাপী অভ্র-শয্যা যুড়ি
ভীষণ-দর্শনা এক নিদ্রিতা দানবী!
নভঃপ্রান্ত মুহুর্মুহু লাগিল জ্বলিতে
বিনা শব্দে, ঘোর রোলে ডাকিল অশনি,
লঘুকৃষ্ণ মেঘমালা গাঢ়তর হ'য়ে
উন্মাদিনী ঝটিকারে দিল উড়াইয়া
ভাঙ্গাইয়া নিদ্রা তার। দেখিছেন গোরা,
প্রশস্ত প্রান্তর-পথে আসিতেছে ধেয়ে
রুক্ষ-মুক্তকেশী ভীমা শ্বাসিয়া সঘনে,
লক্ষ হস্তে ছিটাইয়া ঘূর্ণ্যমান ধূলি,
চ্যুত শুষ্ক পলায়িত পত্রসংহতিতে
করাঘাতে থরশব্দ তুলি!

(৬ষ্ঠ সর্গ—১৫৫ পৃষ্ঠা)

তার পরে—

কিছুক্ষণে পরিশ্রান্ত দুর্দ্দান্ত প্রকৃতি
পড়িল ঘুমায়ে শিষ্ট শিশুটীর মত!
নবধারাস্নাত ধূম্র তরুপংক্তি হ'তে
তখন পাণ্ডুর চন্দ্র মারিতেছে উঁকি!"

(৬ষ্ঠ সর্গ—১৫৬ পৃষ্ঠা)

এ যেন যাদুকরী প্রকৃতির রঙ্গাভিনয় হইয়া গেল। শ্মশান-তাণ্ডবে আরম্ভ হইয়া দৃশ্যপট বাসর-উৎসবে পরিবর্ত্তিত! দানবীতার লীলা সম্বরণ করিয়া দেবীতে রূপান্তরিত! এদিকে পাঠক কবির ঐ কয়েকটী

পংক্তির মধ্যে দিশা হারাইয়া ঝড়ে পড়িলেন, জলে ভিজিলেন, চপলা-চমকে চমকিত হইলেন; বজ্রনির্ঘোষে কাঁপিয়া উঠিলেন। আবার সব মুছিয়া দিয়া "পাণ্ডুর চন্দ্রের উঁকি" সমস্ত মনটাকেই চুরী করিল! বাঙ্গলা ভাষায় ঝড় ও বর্ষার অনেক বর্ণনা পড়িয়াছি, কিন্তু এমনটী পাইয়াছি, মনে হয় না। এই ভয়ানক রসের অনির্ব্বচনীয় দৃশ্য কি গোরার মহাপ্রস্থানের অগ্রদূত?—গোরাকে সর্ব্বনিয়ন্তার অখণ্ড নিয়মের পরোয়ানা করাল ভয়াল ছন্দে জারী করিতেই তার এই ক্ষণ-জন্ম! জড়প্রকৃতি জীব-প্রকৃতি এক বৃন্তেরই দুটি ফুল—যেন যমজ!—কবির সঙ্গীত তাহারই ইঙ্গিত করিতেছে কি? ইহার অব্যবহিত পূর্ব্বেই সতীদাহের পুণ্য-ভ্রমে সমাজের কুসংস্কার উচ্ছেদে এবং দস্যুদলপতি উদ্ধারে কর্ম্মযোগীর তপোবল দেখিয়াছি বটে, কিন্তু কবি এই ঝঞ্ঝাবজ্রবৃষ্টির রণসঙ্গীতের ভিতর দিয়া শান্ত রসে তুলিটীকে একেবারে ডুবাইয়া ভিজাইয়া সেই শুদ্ধসত্ত্বের মহাপ্রয়াণ চিত্রের শেষ রেখাপাত যে ভঙ্গীতে করিয়াছেন, তাহা শুধু তাঁহারই যোগ্য।

গৌরাঙ্গের জীবনকে কবি ছয় ভাগে বিভক্ত করিয়াছেন। সেবক, সন্ন্যাসী, সাধক, শিক্ষক, সংস্কারক ও সিদ্ধ। 'সেবকে' অপার্থিব ভাবের উন্মেষ; 'সন্ন্যাসী' স্তরে স্বর্গ-আহ্বানের পশ্চাৎ পশ্চাৎ ছুটিবার ব্যাকুলতা; 'সাধক' অধ্যায়ে সেই ন'দের পাগল জগতে প্রেম বিলাইতেছেন, আর পতিতের কর্ণে অভয়বাণী ঘোষণা করিতেছেন; 'শিক্ষক' স্তরে তাঁহাকে উপদেষ্টার আসনে দেখিতে পাই, সেখানে তিনি শুধু

ভাবোন্মাদ বা শুষ্ক দার্শনিক নহেন, এ দু'য়ের একটী চমৎকার রাসায়নিক মিশ্রণ! তাঁহার উপদেশ,—ভাবাবেগ যেন যুক্তি দ্বারা সংযত হয়, হৃদয়ের সহিত যেন মস্তিষ্কের বিরোধ না ঘটে! এই পর্ব্বে অনেক দুরূহ দার্শনিক সমস্যার সমাধান হইয়াছে; অথচ কোথাও অনাবিল কবিত্ব বাধা প্রাপ্ত হয় নাই! 'সংস্কারকে' তিনি পতিত-পাবন; শুদ্ধ উপদেষ্টা নন্, কর্ম্মী; মোহান্ধকার হইতে অজ্ঞান-দিগকে কেশে ধরিয়া টানিয়া তুলিতেছেন; 'সিদ্ধ' অঙ্কে তিনি মৃত্যুর যবনিকা তুলিয়া তাহাতে অমৃত দেখিতেছেন! আমরা এই কাব্যের নানা বিভাগের মোটামুটি হিসাব-নিকাশ বুঝিয়া বুঝাইতে চেষ্টা করিতেছি। সমগ্র গ্রন্থসাগর মন্থন করিয়া রত্ন আহরণে যে যত্ন আবশ্যক, সে ত মোটেই সহজসাধ্য নয়! 'সেবক' সর্গে ইতিপূর্ব্বেই অসাধারণ মেধা ও প্রতিভার কথা তাঁহার অধ্যাপকের মুখে শুনিয়াছি; কৈশোরের খেলার ভিতরেও তাঁহার সংযমের পূর্ব্বাভাস পাইয়াছি; আরও জানিতে পারিয়াছি, সান্ধ্য গগনের রঙিন মেঘমালায়, ভাগীরথীর লহরীলীলায় সেবক তাঁহার প্রাণের দেবতাকে খুঁজিতেছেন; পিতৃবিয়োগব্যথিত গোরাচাঁদ ইহলোক পরলোকে সীমানার দুর্লঙ্ঘ্য প্রাচীর অতিক্রম করিয়া কত যেন অজানা তত্ত্ব জানিতে চাহিতেছেন; ভাবিতেছেন—

"—কোথা এবে পিতা?
বলে সবে পরলোকে; কোথা পরলোক?
সে কি ওই নীলাভ্রের শতস্তর-তলে?"

(১ম সর্গ—১৮ পৃষ্ঠা)

প্রথম প্রথম সাধারণ মানুষের মতই তাঁহার চিন্তার ধারা পৃথিবীর সীমায় রহিয়া বহিয়া যাইতে লাগিল, পরে ক্রমশঃ উচ্চ হইতে উচ্চ-তর—উচ্চতম ধ্যান-ধারণার রাজ্যে উধাও হইয়া আপনার লাভালাভ আশা-ভয়, সুখ-দুঃখ ভুলিয়া বলিয়া উঠিল—

"তবে ধরা নহে শুধু দুঃখের শোকের ;
জীবজন্ম নহে শুধু অনর্থের হেতু ;
ওরে তাপী, ভয় নাই আছে পরিত্রাণ,
আকস্মিক ঘটনা এ বিশ্বসৃষ্টি নহে,
মঙ্গলে আরম্ভ তাঁর সত্যে পরিণতি !"

( ১ম সর্গ—১৯ পৃষ্ঠা )

গৌরাঙ্গের জন্মও জগতের মঙ্গলের জন্যই হইয়াছিল ! 'গৌরাঙ্গ' কাব্যও আকস্মিক ঘটনার ফল নহে। উপরোক্ত কয়েকটী পংক্তি এই শোক-দুঃখ-নৈরাশ্যপীড়িত মানবজীবনের কত বড় আশা ভারতী ! সিদ্ধাবস্থায় গোরা যে অমৃত সত্যের অনুসন্ধান দিয়া গিয়াছেন, তার গুহ্য ও বাহ্য, স্থূল ও মূল "জীবে দয়া, বিশ্বে প্রেম, পতিতে করুণা !" কিশোর গোরাতেই ইহার পরিচয়-আভাষ আমরা পাই ! একদিন জাহ্নবীতীরে নিমাই স্বপ্ন-বিহ্বল ! চিন্তাসূত্র ছিন্ন হইতেই দেখিতে পাইলেন, একটী কুক্কুর চীৎকার করিয়া তাঁহার দিকে ছুটিয়া আসিতেছে, পশ্চাৎ পশ্চাৎ এক ঘাতক যষ্ঠি তুলিয়া সেই বোবা-ধনকে তাড়া করিয়া আসিতেছে। অমন যে করুণার সিন্ধু, তিনি কি আর স্থির থাকিতে পারেন ? তাঁহার প্রাণ জীবের ব্যথায়

কাঁদিয়া উঠিল।—বাধা দিয়া বলিলেন,—কুক্কুর আমার! ঘাতক পলায়ন করিল। যাঁরা কুকুরের ছায়া মাড়াইলে স্নান করিয়া তবে শুচি হন, সেই ব্রাহ্মণকুলের একজন শ্রেষ্ঠ পণ্ডিত দ্বিধা-বাধা না মানিয়া অস্পৃশ্যকে একেবারে ক্রোড়ে তুলিয়া লইলেন। সে করুণাময়ের বুকের মাঝে আশ্রয় পাইয়া না জানি ভয়ার্ত্ত কি মুক্তি, কি অভয় প্রাপ্ত হইয়াছিল! হোক্ জন্তু, যেখানে জীব, সেইখানেই শিব! ভগবান সর্ব্বাধারেই বিরাজমান! যাহারা মূক, তাহারা মুখে না বলুক্, তাহাদের বুকফাটা আবেগ কাহারও অপেক্ষা কম নহে, যিনি গাছ-পাথরেও ভগবান দেখিয়াছিলেন, তিনি তাহা বুঝিতেন। তাই গৃহের পানে অগ্রসর হইতেছেন আর অসহায় জীবের প্রতি স্নেহে সহানু-ভূতিতে গলিয়া ভাবিতেছেন—

"বিধির বিধান কি এ, সবলে দুর্ব্বলে
এই হানাহানি? এই জয়-পরাজয়?
দুর্ব্বল হইছে চূর্ণ; তাহারই শ্মশানে
প্রবল তুলিছে নিজ জয়কীর্ত্তিমঠ?
নহে, নহে, কভু নহে! তিনি স্বামী, তাঁর
সমদৃষ্টি সর্ব্বভূতে, সমান যতন।
পীড়িতের মর্ম্মোত্থিত আর্ত্তনাদ' পরে
উঠে যে বিজয়-দম্ভ কীর্ত্তিস্মৃতিস্তম্ভ,
ভঙ্গুর তাহার ভিত্তি, দুর্ব্বলের গ্রাস
বলী যবে প্রতাপের দুষ্ট ক্ষুধাবশে

কাড়ি ল'য়ে পূরে নিজ পূরিত জঠরে,
সে ক্ষুধাই আনে তার নিপাত ঘনায়ে।"

(১ম সর্গ—২২ পৃষ্ঠা)

নিমাই কাঁচা-বয়সেই সন্ন্যাস-জীবনের স্বপ্ন দেখিতেছেন; স্বপ্নকে সত্য করিবার জন্য ব্যাকুল হইতেছেন! "কৌপীনবন্তঃ খলু ভাগ্যাবন্তঃ" কৌপীনধারীরাই ভাগ্যবান্। বিবেকী দাদাকে লক্ষ্য করিয়া বলিতেছেন—

"বনের বিহঙ্গ সম মনোরথ-গতি!
তার নাহি পদে পদে দ্বন্দ্ব অহর্নিশ!
হায় যদি মোর ভাগ্যে ঘটিত সে সুখ,
সুখী তুমি দাদা, তব সার্থক জীবন!"

(১ম সর্গ—২৪ পৃষ্ঠা)

এই উড়ু-উড়ু মন সংসারে বিরাগ আনিয়া ফেলিতেছে। 'সেবক' সর্গকে গৌরাঙ্গের জীবনে ফুলফলশোভিত মহামহীরুহের বীজ-অধ্যায় বলা যাইতে পারে।

নবীন বয়সেই অগাধ পাণ্ডিত্যের জন্য চারিদিকে নিমাই পণ্ডিতের যশঃপ্রভা ছড়াইয়া পড়িতেছে! শচীমাতার তাতে কিন্তু স্বস্তি নাই, স্নেহে তিনি একদেশদর্শিনী। পুত্র শুধু তাঁরই অঞ্চলের নিধি! সে স্নেহের ধনকে তিনি গৃহের বাহিরে বিলাইতে রাজী নহেন। দিবসের আলোকে পুত্রমুখ দেখিয়া তৃপ্তি নাই; রাত্রির আঁধারে

"দীপ লয়ে জাগরিতা পুত্র-পাশে বসি,
দেখিছেন একদৃষ্টে সুপ্ত মুখশশী !"

( ১ম সর্গ—২৫ পৃষ্ঠা )

কোন কোন প্রাচীন আলঙ্কারিকের মতে বাৎসল্য প্রথম রসেরই পর্য্যায়ভুক্ত। এই রসেরই পীযুষধারা পান করিয়া নবদ্বীপচন্দ্র প্রেমামৃতের আকর হইতে পারিয়াছেন—কবি কি উপরোক্ত দুইটী পংক্তিতে মাতৃস্নেহের সুরধুনী বহাইয়া তাহারই ইঙ্গিত করিতেছেন ?

নিমাইপণ্ডিতের প্রতিভাকে বিধ্বস্ত করিবার জন্য দিগ্বিজয়ী কোবিদ কেশব 'যুদ্ধং দেহি, যুদ্ধং দেহি !' বলিয়া দ্বারে উপস্থিত হইলেন ; নিমাই হেলায় তাঁহার বিদ্যা বা অবিদ্যার দম্ভ চূর্ণ করিলেন ; পণ্ডিতের মাথা নত হইল ! নিমাই তখন বলিতেছেন,—

"—মিথ্যা, মিথ্যা সব !
এই বক্র সূচীসূক্ষ্ম তর্কযুক্তিজাল,
ভাষার এ ইন্দ্রজাল, ভাষ্যের কৌশল,
বিদ্যার কৈতবক্রীড়া কুটিলে কপটে !
লাগিছে কিসের কাজে ? ব্যর্থ বৃদ্ধ জ্ঞান
ছুটিছে কি কোন সারসত্য অন্বেষণে ?

*        *        *

চেয়ে দেখ একবার ওই উর্দ্ধপানে
কক্ষে কক্ষে, কেন্দ্রে কেন্দ্রে, লোক-লোকান্তরে

কি শান্ত সুন্দর সত্য হতেছে রচিত ;
তার নাম শুদ্ধা ভক্তি, অহেতুকী প্রেম !
সোহং যে দৃপ্ত উক্তি, যে মত্ত খেয়াল
ফুটিয়াছে নিঃসঙ্কোচে সেবকের মুখে.
তারও মূলে বন্ধ্যা বিদ্যা ! মোরা ক্ষুদ্র কীট,
অমৃত-সাগরে যদি চাহি সন্তরিতে,
বিশ্বাসে বাঁধিয়া প্রাণ, নিশ্বাসে রুধিয়া,
বিস্ময়ে, বিনয়ে, ভয়ে যেতে হবে তবে
সংসার-সীমানা ছাড়ি অনন্তের দেশে।"

(১ম সর্গ—২৭ পৃষ্ঠা)

এদিন বিচার-বিতর্কের উপর গোরার অশ্রদ্ধার কথা শুনিলাম। আর এক দিনের বিচার-সভায় মধ্যস্থ নিমাইপণ্ডিত। দুইজন কৃতী নৈয়ায়িকে বিষম দ্বন্দ্ব, বাদ-প্রতিবাদ !—

"অনুস্বর-বিসর্গের বহিতেছে ঝড় !"

মধ্যস্থের সেদিকে মন নাই, ক্ষুদ্র সংসার-সীমা ছাড়িয়া "মেঘে মেঘে গগনে পবনে" মন উধাও ছুটিয়াছে,

"ভাবিছেন, সৃষ্টিতত্ত্ব-রহস্য-সাগরে
ছাড়ি তল অন্বেষণ, লহরী গণনা,
বিশ্ব মুক্তিশিশু হ'য়ে বাছি নিবে কূল ;
দাঁড়াইবে ভক্তিবলে তাঁর মুক্তি-দ্বারে ;

অনাথ-তারণ সেই পদ-কোকনদে
ভৃঙ্গ হয়ে পড়ে রবে, নীরবে নিভৃতে
শুধু মধু পান ; শুধু তারই স্তব গান
গাহিবে নিখিল !"

( ১ম সর্গ—৩৪ পৃষ্ঠা )

ভাবিতে ভাবিতে আঁখি-তারা স্থির হল, বাহ্যজ্ঞান হারাইয়া সভা মাঝে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। কবি সুকৌশলে দেখাইতেছেন, তাঁহার নায়ককে পারের কর্ত্তা জগতের মুক্তি-দ্বার উন্মোচনের যে কলকাঠীটী দিয়া পাঠাইয়াছিলেন, তার এপিঠ প্রেম, ওপিঠ ভক্তি ! এই কাব্যের প্রথম ও শেষ চরণ !—আদি, ও অন্ত—সেই এক ভাব, এক ভাষা !—

"ভক্তি যার ভর ভিত্তি, প্রেম যার প্রাণ !"

কত অনন্যসাধারণ ত্যাগের দৃষ্টান্তে ইতিহাস উজ্জ্বল হইয়া আছে। রাজপুত্র আপনার ধন-মান, স্ত্রী-পুত্র, ত্যাগ করিয়া সন্ন্যাসী হইয়াছেন ! তুলনায় কবি তাঁহার নায়ক সম্বন্ধে বলিতেছেন—

"সম্ভোগে বিরক্ত শ্রান্ত, সে বটে ছাড়েনি
* * *
অখণ্ড রাজশ্রী সনে দোর্দ্দণ্ড প্রতাপ ;
কিন্তু সে ছাড়িল পেয়ে তা হ'তে বিষম,
ততোধিক প্রাণহারী নেশার আস্বাদ—
নাহি যাহে অবশাদ, নিত্যনব সেই
গৃহস্থের গৃহ-সুখ !"

( ৪র্থ সর্গ—৯৬ পৃষ্ঠা )

একদিন সহাধ্যায়ী স্মার্ত্ত-শিরোমণি রঘুনাথের সঙ্গে গৌরাঙ্গ গঙ্গাপার হইতেছেন, কক্ষ-চ্যুত হইয়া তৎপ্রণীত ন্যায়ের ভাষ্য নৌকার মধ্যে পড়িয়া গেল, রঘুনাথ সেই পাণ্ডুলিপি সাগ্রহে পাঠ করিয়া ক্লিষ্টস্বরে বলিলেন,—তোমার এই পুস্তক প্রচার হইলে, আমার ভাষ্য কেহই পড়িবে না। নিমাই অমনই পুঁথিখানিকে খণ্ড খণ্ড করিয়া গঙ্গায় জলাঞ্জলী দিলেন। ছিন্ন খণ্ডগুলি স্রোতোবেগে তটলগ্ন হইয়া পাছে লোকের হস্তগত হয়, সেই ভয়ে বুঝি

"জল সেঁচি সেঁচি তাহা লাগিলা ডুবাতে
সাথে সাথে উচ্চ হাস্য উঠিছে মুখরি!"

(১ম সর্গ—৩০ পৃষ্ঠা)

এইরূপ ত্যাগ যিনি অক্লেশে করিতে পারেন, তিনি ক্লেশকর হইলেও, একদিন জননী এবং জীবন-সঙ্গিনীর মায়াও কাটাইতে অক্ষম হইবেন না, কবি তাহারই একটা ভূমিকা দিয়া রাখিলেন কি? অধ্যাপনার সময় প্রথমা পত্নী লক্ষ্মীদেবীর মৃত্যুর পর হইতেই গোরা সংসারে ঔদাসিন্য দেখাইতেছেন; ইহাতে শচীমাতা বিচলিতা, ভীতা! পুত্রকে মায়া-পাশে বাঁধিয়া রাখিবার জন্য নারী-শিরোমণি বিষ্ণুপ্রিয়াকে তাঁহার প্রিয়া-পদে অভিষিক্ত করিয়া দিলেন। মায়ের মনস্কামনা সাফল্যের পথে দ্রুত অগ্রসর হইল!

"—দুদিন না যেতে
গোরা ধরা দিল দুটী ভুজবল্লী-পাশে!"

(২য় সর্গ—৪৫ পৃষ্ঠা)

অবতারই হউন, কি অতিমানব বা মহামানবই হউন, কালের স্বভাব, শারীর ধর্ম্মের প্রভাব সকলের উপরেই একটা একাধিপত্য বিস্তার করে! শাক্যসিংহও একদিন গোপা-বধূর কাছে আত্মসমর্পণ করিয়াছিলেন! কিন্তু কথা এই, সমুদ্রতরঙ্গে বাঁধের জোর খাটে কিরূপ? জীবজগৎ যখন তাহার কোটি-কোটির রক্তমাংসের বেদনা লইয়া আসে, সেই সমষ্টির নিকট ব্যষ্টির গণ্ডী-বন্ধ নিমেষে অজ্ঞাতে ছিন্নভিন্ন হইয়া যায়। মোহের নিদ্রাঘোরে তাই কি বুদ্ধদেবের ভিতরের মানুষ দুঃসহ মর্ম্মপীড়ায় গাহিয়া উঠিল?—

কে খেলায়, আমি খেলি বা কেন,  
জাগিয়া ঘুমাই কুহকে যেন।

আমাদের গোরাও মানস-শ্রবণে দিক্‌দিগন্তের নিদারুণ সকরুণ আহ্বান শুনিতে পাইলেন, একদিন

"পিঞ্জরের লৌহদ্বার নিঃশব্দে খুলিয়া  
পোষাপাখী নেহারিল আকাশ অসীম!  
আপনি জননী তার করিলা উপায়।"

( ২য় সর্গ—৪৬ পৃষ্ঠা )

পিতৃপিণ্ডদানের জন্য পুত্রকে গয়াতীর্থে যাইতে মাতাই আদেশ করিলেন। নিমাই গয়ায় গিয়া গদাধর দর্শনে মন্দিরদ্বারে উপস্থিত! দ্বার উদ্‌ঘাটিত হইল, অন্য সকলেও দেখিল; আর নিমাইও দেখিলেন! কবি তাহাই দেখাইতেছেন—

"পাদপদ্ম দেখা দিল সবার সম্মুখে,
পাদপদ্ম দেখা দিল নিমায়ের কাছে!
নির্ব্বাক নিস্পন্দ গোরা; অনিমেষ আঁখি
নিশ্চল, নিমগ্ন আছে পাদপদ্ম মাঝে!

(২য় সর্গ—৪৮ পৃষ্ঠা)

ভাবিতেছেন, এই ধন
"রহিয়াছে সর্ব্বকাল চরাচর ব্যাপি,
যুগে যুগে কত ভক্তে করিছে আহ্বান!
এই সেই পাদপদ্ম—পিতার যা গতি,
পুত্রের যা গতি, গতি যাহা নিখিলের।"

(২য় সর্গ—৪৯ পৃষ্ঠা)

এতদিনে মনে কাটিয়া বসিল, সংসার অসার! অমনই নিমেষে যেন সকল বন্ধন শিথিল হইয়া গেল! ধরণী? না, ধরণী সমা জননীকে বলা হইতেছে?—

"মুক্তি দাও জননী গো, মুক্তি দাও মোরে!
রাখিও না মিথ্যা দিয়া ধাঁধিয়া বাঁধিয়া!"

(২য় সর্গ—৫০ পৃষ্ঠা)

গয়া হইতে ফিরিয়া এক কৃষ্ণাচতুর্দ্দশীতে মাতার স্নেহ-ডুরি, পত্নীর প্রেমপাশ ছিন্ন করিয়া মহাপুরুষ মহাপ্রেমের টানে বাহির হইয়া পড়িলেন। এই দৃশ্যে শান্ত ও করুণ রসের উদ্দাম উদাত্ত প্রবাহ ছুটিয়াছে; এবং এ দু'য়ের সমন্বয়ে

মনস্তত্ত্ব ও কবিত্বস্রোত ওতপ্রোত বহিয়া চলিয়াছে! কবি যে ঐহিককে প্রবল করিয়াছেন, সে কেবল পারত্রিককে প্রবলতর করিয়া পরীক্ষায় জয়ী করাইতে। সে জয় ভগবানের শ্রেষ্ঠসৃষ্টি মানব-বীরের আত্মলব্ধ; কোন অলৌকিক ঘটনার আকস্মিক ফল নয়। কবি 'মানুষী মহিমাকে' এমনই করিয়া বিশ্বজিৎ প্রতিপন্ন করিতেছেন। নিদ্রিতা জননী ও পত্নীর কথা ভাবিয়া মন বিচলিত হইয়া উঠিতেছে, আবার যেন কে মনের মধ্যে ডাকিয়া বলিতেছে "এই ত সময়!" গোরাচাঁদ হৃদয়ের প্রেরণা, বিবেকের আদেশই শিরোধার্য্য করিলেন। তথাপি ত তিনি মানুষ, নিশীথে নদী পার হইয়া গৃহ-ত্যাগী নবীন সন্ন্যাসী

"নদীয়ার স্তব্ধ শোভা দেখিলেন চাহি,
ছায়া-ছায়া দেখাইছে সুপ্ত নবদ্বীপ,
নিভিতেছে দীপগুলি ভবনে ভবনে,
উহারই একটী গৃহে ভাবিলেন গোরা—
চিরতরে নিভে গেল তৈলভরা দীপ।

( ২য় সর্গ—৫৭ পৃষ্ঠা )

শুধু একটী গৃহে নয়, সমস্ত নবদ্বীপ নবদ্বীপচন্দ্রের বিহনে আঁধার হইল! শচীমার আর্ত্তনাদ কাণে আসে, সধবা-বিধবা বিষ্ণু-প্রিয়ার শোকপ্রতিমা চোখে ভাসে! দুঃস্বপ্ন দেখিয়া শ্বশ্রূ বধূর কক্ষে ছুটিলেন; বধূও মূর্চ্ছাবস্থায় দেখিতেছেন,

—তাঁহার স্বামী যেন তাঁহাকে স্বহস্তে চিতায় দগ্ধ করিতেছেন! দেহে-মনে অগ্নিজ্বালা! জীবিতে মৃত্যুযন্ত্রণা! এ বুঝি আগুনে পোড়াইয়া কাঁচা সোণা পাকাইতে অন্তর্জগতের অদ্ভুত রসায়ণ কবি অপূর্ব্ব প্রথায় প্রস্তুত করিয়াছেন! সেই কোন্ সুদূর অতীতের এই নিদারুণ করুণ কাহিনী পড়িতে পড়িতে বুকের মধ্যে কি যেন করিতে থাকে! এদিকে গোরা কেশব ভারতীর নিকট উপস্থিত হইয়া দীক্ষা চাহিলেন, কেশব ভারতী চমকিয়া উঠিলেন—

"ক্ষেপেছ নিমাই?
ঘরে স্নেহময়ী মাতা, প্রেমময়ী জায়া,
গিয়াছ কি ভুলে সব? ক্ষেপেছ নিমাই!
এখনও রয়েছে নিশি; দুঃস্বপন বলি
আজিকার কথা দোঁহে রাখিব স্মরণ;
কেহ জানিবে না কিছু, হে বিশ্বাসঘাতী,
ফিরে যাও অনাহত পুরাতন প্রেমে,
প্রব্রজ্যা তোমার নাহি সাজে, হে যুবক!"

( ২য় সর্গ—৬০ পৃষ্ঠা )

পরদুঃখকাতর ইহার প্রতিবাদ করিলেন—

"ভাবিও না গুরু, মোরে ক্ষুদ্র ভেকধারী,
আত্মসঙ্কোচনকারী কমঠ-প্রকৃতি,
এসেছি সাধিতে কৃচ্ছ্র, তুচ্ছ মুক্তি তরে

স্নেহেরে করিয়া দীন, প্রেমে বিমলিন!

অনন্ত আমার লোভ, বিরাট দুরাশা!

( ২য় সর্গ—৬১ পৃষ্ঠা )

আবার আর্দ্র কণ্ঠে আর্ত্ত প্রাণে বলিতেছেন,—আমি পুত্রপাগলিনী মা-জননীকে ভালরূপে জানি, পতিগত-প্রাণা প্রিয়াকেও বেশ চিনি। আমি মাতৃস্নেহকে দীন, পত্নীপ্রেমকে মলিন করিতে তোমার দ্বারে দাঁড়াই নাই। আমি চাহি, সব স্নেহের সার সকল প্রেমের খনি হইতে সত্য-মণির সন্ধান ও সংগ্রহ! আমি চাহি, এই জীবন-যুদ্ধের বস্তুতান্ত্রিক প্রমাদপঙ্কে আত্মিক ও সাত্বিক অরূপের রূপ-শতদল ফুটাইতে। কবি অন্যত্র ভক্তের এই হৃদয়ধ্বনির প্রতি-ধ্বনি ছন্দে প্রকাশ করিয়া নিত্যসত্যকে আহ্বান করিতেছেন,—

"এস নেমে এস স্বর্গের সীমানা লঙ্ঘি',
হও প্রতিভাত মর্ত্তের প্রমাদ-পঙ্কে
কমলের মত!

( ৩য় সর্গ—৬৪ পৃষ্ঠা )

নবদ্বীপের এক কোণে ক্ষুদ্র কুটীরেই গোরার গণ্ডী ছিল, এখন তিনি অনুভব করিতেছেন, যেন চারিদিকে অনন্ত জগতের অগণ্য জীবনের বিরাট স্পন্দন তাঁহাকে সঘনে সবেগে আন্দোলিত করিতেছে। গোরা ভাবিতেছেন, আমি এক শচীমাতার সন্তান নই, সমগ্র মায়ের জাতি আমার পানে পুত্র-দাবীতে চাহিয়া! গোরা কেশব ভারতীকে সে কথা—সেই শেষ কথা ভাবে বুঝাইলেন,—যাঁহার শ্রীপাদপদ্মের ছায়ায় বা মায়ায় শিশুর মত জগৎ জাগিয়া ঘুমায়, সেই নিরঞ্জনের আহ্বানে তাঁরই সৃষ্টির

দৃষ্টি ফুটাইতে আমার এ প্রব্রজ্যার মানস। লক্ষ লক্ষ মোহ কূপ-মগ্নের আর্ত্তনাদ আমায় উন্মাদ করিয়াছে। কেশব ভারতী লজ্জা-নত মুখে বলিলেন, তুমি আমার গুরু!

"মোরে মোহ-পঙ্ক হ'তে করিলে উদ্ধার,
—দীক্ষা-ভিক্ষা মোর কাছে ছলনা তোমার।
তার পরে ধীরে ধীরে মুণ্ডিত মস্তকে,
গৈরিক কৌপীন পরি, অঙ্গে ভস্ম লেপি,
উপবীত সনে ত্যজি ব্রহ্মণ্য-বড়াই
দাঁড়াইলা গৌরচন্দ্র, পূর্ণচন্দ্র যেন।"

( ২য় সর্গ—৬১ পৃষ্ঠা। )

একদিন তপস্যার শেষে তাপসশ্রেষ্ঠ মানস-ভুবনে ঐশী প্রসাদের প্রকাশ-বিকাশ সুস্পষ্ট দেখিলেন। কবিও গৌরচন্দ্রের সঙ্গে সেই শুভক্ষণে শুনিতেছেন—"সাঙ্গ তোর কাজ!"

এ সময়কার চিত্রের পর চিত্রগুলি যেন স্বপ্নাভিষিক্ত কবির মুক্ত-প্রাণের চরম অভিব্যক্তি!—

"সেইক্ষণে ধ্যান ভাঙ্গি, ত্যজি যোগাসন,
অতিমধুপানে অন্ধ, মত্ত ভৃঙ্গসম
গুঞ্জনে অক্ষম, কিন্তু হৃদয় ঝঙ্কৃত,
ঘুরিতে লাগিলা গোরা সমাধির পাশে
বিব্রত বিহ্বল; শেষে উৎসাহে অধীর,
উঠিলা ডাকিয়া যেন তৃষিত নিখিলে,—

পাইয়াছি! পাইয়াছি! সাধনের ধন
পাইয়াছি!"—

(৩য় সর্গ—৬৯ পৃষ্ঠা)

গোরা সেদিন যেদিকে চাহিতেছেন, সেদিকেই আভাষ, সে দিকেই বিকাস, সে দিকেই উচ্ছ্বাস! যেন সিন্ধুমন্থনে সুধার রাশি উথলিয়া উপচিয়া পড়িতেছে। বাসন্তী পৌর্ণমাসীর চন্দ্রে সেই অমৃতেরই পূর্ণতা দেখিলেন। জলে স্থলে আকাশে বাতাসে কেবল রসের প্লাবন, আনন্দের বন্যা, প্রেমের জোয়ার। আকণ্ঠ পানতৃপ্ত গোরাকে এবার তাঁর অভিজ্ঞতা দানের আবেগে আকুল করিয়া তুলিল। গোরা যেন ভিতরের ভাষায় শুনিতে পাইলেন, দাও বিলায়ে সে নিধি—

"ভক্তি যার ভর-ভিত্তি, প্রেম যার প্রাণ!"

সংখ্যাস্তে বিন্দুর ন্যায় সর্ব্বাধারেই ভক্তি ও প্রেম মানবের শূন্যকে পূর্ণতায় পরিণত করে! সংখ্যার ডাহিনের শূন্য যেমন দশগুণ বাড়ায়, কিন্তু এক মুছিয়া দিলে সকলই শূন্য, কেবলই শূন্য! সেইরূপ

"ভক্তি ছাড়া প্রেমহারা তপস্যা মলিন;
গৃহীর গার্হস্থ্য পণ্ড; বীরের বিক্রম,
ধনীর ঐশ্বর্য্য খর্ব্ব; গুণীর প্রতিভা,
স্বদেশবাৎসল্য ব্যর্থ; ভক্তিভিত্তিহীন
জ্ঞানমার্গ, উন্মার্গের মত; প্রেমপ্রাণ
হারা হ'লে, কর্ম্মযোগ শূন্য কোলাহল।

দেবে ভক্তিহীন অনুশাসন নীতির
মৃত-শাস্ত্রে পরিণত ; জীবে প্রেমহারা
কবিত্ব সৌন্দর্য্যচিত্র বিফল বিলাস !"

( ৩য় সর্গ—৭২ পৃষ্ঠা )

গৌরাঙ্গ মজিয়া তবে মজাইয়াছিলেন, তাই পথে পথে হরি বলিয়া কাঁদিয়া বেড়াইয়াছিলেন, পরকে পায়ে ধরিয়া হরি ভজাইয়া ছিলেন। এমনই এ নেশার জোর, এ আবেগের তোড়! সাধে কি আবেশে ভোর গোরা পাগলের মত লোকালয়ের পানে ছুটিয়া চলিয়াছেন? সকলকে না জানাইলে যে তাঁর রেহাই নাই! পথে নিতাইর সঙ্গে শুভ সম্মিলন! অমনই দীক্ষা দান! জগৎ মাতাইতে নিমন্ত্রণ! বুঝাইলেন, তুমি যে তৃপ্তি পাইলে, উহা নিজের মধ্যে লুকাইয়া ভোগ করিও না। দাও, দশের মধ্যে বিলাইয়া দাও! এ ভাবের বন্যা প্রেমের প্লাবন প্রথমে নবদ্বীপে লইয়া যাইতে হইবে। সে যে আমার মাতৃভূমি! নিমাই নদীয়ায় আসিয়াছেন, এ সংবাদ শচীদেবী ও বিষ্ণুপ্রিয়ার কাছে পৌঁছিলে, তাঁহাদের তখনকার মনোভাব মানব-মনস্তত্ত্ববিদ্ কবি দু'টি পংক্তিতেই বিশদ করিয়াছেন! ইহার বেশী চড়াইলে, ছবির রং জ্বলিয়া যাইত! কবিত্বের মায়াপটে সে আখরের আলেখ্য আভাসে ফুটিতেছে!

"এ যদি হইত স্বপ্ন তাও ছিল ভাল,
স্বপ্ন চিরদিন ভাল বাস্তবের চেয়ে।"

( ৩য় সর্গ—৭৮ পৃষ্ঠা )

বস্তুকে যখন মানুষ না পায়, তুলনায় স্বপ্নই তাহাদের বাঞ্ছনীয় হয়।

"সে নিমাই আর কি গো আছে তোমাদের?
আজ সে যে নদীয়ার;—সমস্ত বিশ্বের।"
(৩য় সর্গ—৭৯ পৃষ্ঠা)

প্রতিবেশীর মুখে কবি এ কথা শুনাইয়া আগেই শচীমাতা ও বিষ্ণুপ্রিয়াকে দুইভাবে ভাবিত করিয়া রাখিলেন। একজন ভাবিলেন, যে নিমাই আমারই ছিল, আজ সে সকলের। আর একজনের মনে হইল, তিনি শুধু আমাদেরই নন, তিনি বিশ্বমানবেরই একটী অচ্ছেদ্য অংশ। নিমাই মাতার সম্মুখে উপস্থিত হইলে, অভিমানিনী মাতা গাঢ়স্বরে জিজ্ঞাসা করিলেন,

"নিমাই, কি ধন ল'য়ে ফিরিয়াছ দেশে?—
'ঘরে' বলিবার তাঁর কোন্ অধিকার!"
(৩য় সর্গ - ৮০ পৃষ্ঠা)

নিমাই মাতৃভক্ত! গৃহত্যাগী পুত্র আপনাকে অপরাধী মনে করিলেন। স্নেহময়ী মাতৃসাক্ষাৎ একটা কিছু বলিতে হয় বলিয়া জড়িতকণ্ঠে উত্তর দিলেন!—"কই, কিছু নহে!" অভিমানিনী মাতা অত শত বুঝিলেন না, বুঝিতে চাহিলেন না। তাঁহার তৎকালীন মানসিক অবস্থা যুক্তি-তর্কের অতীত! তিনি শুধু বুকফাটা স্নেহের তিরস্কার করিতে করিতে ব্যথা দিলেন, ব্যথা পাইলেন! আর কত সয়? দেবতা-নিমাইকে বাহিরে রাখিয়া

দুলাল-নিমাইকে স্মৃতিতে লইয়া গৃহের দ্বার রুদ্ধ করিলেন। তাই কবিভাষায়—

"দেবতা-নিমাই পড়ি রহিল বাহিরে,
দুলাল-নিমাই চাপি' বসিল অন্তরে!"
(৩য় সর্গ—৮৪ পৃষ্ঠা)

অভিমানী মাতৃস্নেহের এই অগ্নিপরীক্ষায়ও সন্ন্যাসীর মন টলিল না। মায়ের বেদনার কাছে নিখিলমানব মনের যাতনা হা'র মানিল না। পতিত-ত্রাণের ন্যাসী হইয়া তিনি সমগ্র মানবজাতির বিশ্বাসের যে দৃঢ়ভিত্তির উপর অচল অটল দাঁড়াইয়াছেন, তাহা হইতে এক তিলও নড়িলেন না। কবি এখানে একটি অপূর্ব্ব আলঙ্কারিক ব্যাখ্যা দিয়াছেন —

"করুণা রাখিল তাঁরে নিকরুণ করি',
বিশ্বাস করিল তাঁরে বিশ্বাসঘাতক!"
(৩য় সর্গ—৮৫ পৃষ্ঠা)

যেখানে কারণের বিপরীত কার্য্য উৎপত্তি হয়, তাহাকে বিষম-অলঙ্কার বলে। করুণা-কারণের বিরূপ কার্য্য নিকরুণ; বিশ্বাস-কারণের বিরূপ কার্য্য বিশ্বাসঘাতকতা। বাঙ্গালা ভাষায় এই রূপ বিষম অলঙ্কারের দৃষ্টান্ত আর পাইয়াছি মনে হয় না। আরব্ধ কার্য্যের ব্যপকতায় অনর্থের উৎপত্তি এই অংশের বিষমের উদাহরণ। এইরূপ আরও দুইটি অনুপম পংক্তি এখানে উদ্ধৃত করিতেছি—

"স্বদিহীন, সে বড়ই সহৃদয় বলি;'
উদাসীন, সে যে বড় প্রেমিক বলিয়া!"
(৪র্থ সর্গ—৯৫ পৃষ্ঠা)

এই কাব্যে উৎপ্রেক্ষা, উপমা, রূপক যমক প্রভৃতি অলঙ্কারের বহুল সমাবেশ দেখিয়াছি; অথচ কোথাও তাহার প্রদর্শন বা চেষ্টার কষ্ট-চিহ্ন নাই। কোথাও বাদ কি বদলও চলে না। যদিও এই কাব্য নানা রসে প্রভাবিত, তথাপি ইহা প্রসাদগুণ প্রধান। যাহা পড়িলে সহসা চিত্তকে আর্দ্র করে, তাহাই প্রসাদগুণ। "চিত্তং ব্যাপ্নোতি যঃ ক্ষিপ্রং শুষ্কেন্ধনমিবানলঃ। অর্থাৎ—শুক্নো কাঠে আগুনের মত, যা মনকে ছাইয়া ফেলে।

নিমাই সন্ন্যাসী তাই স্ত্রীর সহিত দেখা করিলেন না; মহাত্মার মহীয়সী পত্নী ইতিপূর্ব্বে মূর্চ্ছার ঘোরে চিতা বা চিদানলে পুড়িয়া খাঁটী সোণা হইয়াছেন! তাই কি এবার তাঁহার আদর্শ দেবের নূতন মহিমা দেখিতে পাইলেন?

"জানি আমি বেশ;
ভালবাস তুমি মোরে; কিন্তু সত্য আজ
প্রিয়তর তব পাশে!

*　　　*　　　*

থাক তুমি আপনার উত্তুঙ্গ শিখরে
শত শত হৃদিপদ্মে সিংহাসন পাতি!

কে আমি, তোমার পদে কুশাঙ্কুর সম
বিঁধিয়া রহিব সাথে, করিব পীড়ন ?

*　　*　　*

আজ সেই বিষ্ণুপ্রিয়া পতি-গরবিনী,
নহে পতি-সোহাগিনী সামান্যা রমণী !"

( ৩য় সর্গ—৮৬—৮৭ পৃষ্ঠা )

বিষ্ণুপ্রিয়া ব্রহ্মচারিণী হইলেন, শচীমার নিকট তত্ত্বকথা অনেক বলিলেন ; দুঃখের ভিতরই যে মানুষের যথার্থ সুখ, তাহা বুঝাইতে গিয়া বলিলেন, তিনি একই কালে দুঃখিনী ও সুখিনী। দুঃখ আত্মিক চেতনার জীবন-কাঠি, সুখ মরণ-কাঠি !

"সুখ, সুষুপ্তের স্বপ্ন ; দুঃখ জাগরণ ;
দুঃখ নহে দুখ শুধু, দুঃখ, বড় সুখ !"

( ৪র্থ সর্গ—৯০ পৃষ্ঠা )

পূর্ব্বেই বলিয়াছি, প্রিয়বিরহ সহিবার জন্য কবি গৌরাঙ্গদেবের মাতা ও বনিতাকে দুইভাবে প্রস্তুত করিয়া আসিতেছেন ; তাই আমরা সংসারত্যাগী পতির চিত্রের পার্শ্বে সুযোগ্যা পত্নীকে গৃহ-তপস্বিনী রূপে পাই। তাই তাঁর

"পতিপ্রেম মিশেছিল বিশ্বপতি প্রেমে !"

আর শচীমাতা ?—সে কথা পরে জানা যাইবে। নিমাইকে ভর্ৎসনা করিয়া, দয়াল নিতাই গৌরাঙ্গ-জননীর সঙ্গে দেখা করিতে গিয়াছেন। কথায় কথায় তিনিও বলিয়া ফেলিলেন !—

"তনয় তোমার নহে সামান্ত মানব!"

এই কথায় যার জন্ত একদিন শচীমাতা শিহরিয়াছিলেন, নিতাই কিন্তু সে আধারে ভগবানের বিশেষ প্রকাশ দেখিয়াছেন, শচীমাতাকেও দেখাইতেছেন—

—"শোন মাতা, পুত্র
তব নহে পৃথিবীর; জানি আমি তারে,
মেঘের মতন তার উর্দ্ধে শুধু স্থান,
কাজ তার, বরিষণে করিবে শীতল
তৃষিত তাপিত এই বিপুল নিখিল!"
(৪র্থ সর্গ—৯৪ পৃষ্ঠা)

নিমাই সন্ন্যাস গ্রহণ করিয়া শচীমাতা ভিন্ন অন্ত কোন রমণীর মুখ দেখেন নাই! নারী-সঙ্গ বর্জ্জন বৈরাগ্যের অঙ্গ; এ বীতরাগ বা অবজ্ঞা নয়। "যত্র নার্য্যস্তু পূজ্যন্তে রমন্তে তত্র দেবতাঃ" এ ঋষিবাক্য নিমাইপণ্ডিত কিরূপ বুঝিতেন, নিম্নোক্ত একটী ঘটনায় কবি তাহা বুঝাইয়াছেন।

ভিক্ষা-ছলে সুবিধবা মাধবীর গৃহে যাতয়াতের নেশা হইতে শিষ্য হরিদাসকে গোরা নিবৃত্ত হইতে বলিলেন। হরিদাস লুকাইয়া যাইতে আরম্ভ করিল; সন্ন্যাসীর এই দুর্ব্বলতায় গোরা অগ্নিমূর্ত্তি ধরিলেন। কেন? কবি তাঁহার নায়কের আত্মোক্তায় হইয়া উত্তর দিতেছেন মাত্র দুইটি ছত্রে; কিন্তু কি সুধাই ক্ষরিতেছে!—

"অমূল্য চরিত্র-ধন কৃপণের প্রায়
ক্লেশে রক্ষণীয়।" ( ৪র্থ সর্গ—১০৫পৃষ্ঠা )

আমাদের দেহের মধ্যে যে রিপু বাস করে, তার প্রবল আক্রমণ এড়াইবার জন্য অষ্টপ্রহর সতর্ক প্রহরী বসাইয়া রাখিতে হয়! নহিলে,

"তিলেকের অযতনে
ধনী দীন হ'য়ে যায় চিরদিন তরে!"
( ৪র্থ সর্গ—১০৫ পৃষ্ঠা ;

মানবচরিত্রের নিগূঢ় তত্ত্বদর্শী গোরা হরিদাসকে তার মুখ দেখিবেন না, অনুগ্রহ করিয়া পথে আনিবার জন্য এই নিগ্রহ করিলেন বটে, কিন্তু তখনও রমণীজাতিকে শ্রদ্ধার শ্রেষ্ঠ পুষ্পাঞ্জলী দিতেছেন,

"যারা নাহি মানে,—স্বভাবগরিষ্ঠা নারী,
উচ্চাঙ্গের সাধনায় সমাধিকারিণী,
মানবী পিয়ায়ে নিজ বুকের শোণিত
তুলেছে মানুষ করি বৃথায় তাদের!"
( ৪র্থ সর্গ—১০৫ পৃষ্ঠা )

একদিকে উপদেশ অন্যদিকে দৃষ্টান্ত—গোরা একাধারে এই উভয়! বাক্য ও মনের অতীত ব্রহ্মকে পতিত উদ্ধারের কার্য্যে সমগ্র ইন্দ্রিয় দিয়া পাইবার জন্য যে অতীন্দ্রিয় ব্যাকুলতা জীবনপ্রভাতে জাগিয়াছিল, সে চরম তৃপ্তির অতৃপ্তি বাড়িয়াই যাইতেছিল—আহার নিদ্রা বিশ্রাম উহাতে ভাসিয়া গেল! নবীন বয়সে

গৌরচন্দ্র এ হেন ক্লেশ সহিতেছেন দেখিয়া ভক্তগণের বুক ফাটিতেছে!

"শিষ্যগণ গোপনে যোগায়
আরামের শত ক্ষুদ্র মিষ্ট উপচার!
এড়াতে পারে না কিছু গোরার নয়নে,
কখনো গোপনে, কভু সবার সাক্ষাতে
বিলাইয়া দেন তাহা অনাথ-আতুরে!
কভু রুষ্ট হ'য়ে সবে করেন ভর্ৎসনা!
কখনো বলেন হাসি' মিষ্ট পরিহাসে,—
তোমরা কি মোরে চাহ বানাতে নবাব?"
(৫ম সর্গ—১২৯ পৃষ্ঠা)

সাধুদের, শিশুদের শুধু কি ভোগসুখে অরুচি? নিন্দাতেও সে সরল সবল প্রাণ বিকারবর্জ্জিত। শিষ্য দামোদর গৌরাঙ্গকে কহিলেন,—তুমি যে ব্রাহ্মণকুমারকে পালন করিতেছ, তাহার মাতা সুন্দরী যুবতী বিধবা! কি জানি, লোকে কি কাণাকাণি করিবে! নিন্দা ও নিন্দুকের মধ্যেও যিনি শুভ নিহিত দেখিতেছেন, সেই লোকশিক্ষক উত্তর দিলেন—

"নিন্দা যার কর্ত্তব্যেরে, যার প্রকৃতিরে
করিবারে পারে দীন, তার কর্ম্ম শুধু

কষ্ট-চেষ্টা! নহে তাহা স্বতঃ-প্রস্ফুরিত!
দূষিতশোণিতপায়ী জলৌকার মত
নিন্দুকেরা আমাদের ধাতুসংশোধক!

( ৪র্থ সর্গ—১০৭ পৃষ্ঠা )

গোরাকে একজন শিষ্য পূর্ণব্রহ্ম বলিয়া স্তুতি করিয়াছিলেন; এই অপরাধে গোরা তাঁহার লাঞ্ছনার অবধি করিয়াছিলেন। ভগবান্ নিন্দা-প্রশংসার অতীত। ভক্ত তাঁরই যে বিভূতিভূষিত!

প্রবীন বয়সে গোরার উপবাস অনিদ্রা অনিয়মের বাড়াবাড়ি দেখিয়া শিষ্যগণ ভীত, গোরাকে দেহ রক্ষার জন্ম সাবধান হইতে বার বার বলিতেছেন, গোরা মৃত্যুর ভিতরে অমৃতের আস্বাদ পাইয়াছেন। মৃত্যু তাঁর কাছে নবজীবনের জন্ম একটা স্বাভাবিক অত্যাবশ্যক নৈসর্গিক পরিবর্ত্তন মাত্র! তাই মৃত্যু ভয় হেলায়-খেলায় অগ্রাহ্য করিয়া বলিতেছেন,

"রয়েছি সতর্ক! সদা সজাগচকিত
অতর্কিত সে বিরাট নীরবতা লাগি;
যাত্রার তরণী ঘাটে রেখেছি প্রস্তুত;

*  *  *

মৃত্যু নহে ভয়ঙ্কর; মৃত্যু মনোহর।

*  *  *  *

মৃত্যু নহে বিভীষিকা, মৃত্যু আশাময়।—

( ৬ষ্ঠ সর্গ—১৪৪ পৃঃ )

কবি তাঁহার আদর্শ নায়ককে এখন পূর্ণরূপে গড়িয়া তুলিয়াছেন।

মানুষ যত বড়ই হউক না কেন, ভগবান পদে পদে ভক্তকে পরীক্ষার নিকষে ফেলিয়া যাচাই করিয়া লইবেনই। নদীয়ার পতিতা রমণীর ছদ্ম অভিনয় ধরা পড়িলে, গৌরাঙ্গ কাতর কণ্ঠে বলিয়াছেন,—"এখনও পরীক্ষা?" তবু পরীক্ষার শেষ হয় নাই। উপদেষ্টার আসনে গৌরচন্দ্র প্রশ্নের পর প্রশ্নের উত্তরে, বহু সমস্যার পূরণ করিয়া যাইতেছেন; শ্রীধরের প্রশ্ন,—দ্বেষ, অত্যাচার অবিচারকে কি নীরবে সহ্য করিব? না, সে আঘাত ফিরাইয়া দিব? উত্তর—

"ক্ষমা বড় সব দিকে ক্ষুদ্র বৈর চেয়ে।"

দার্শনিক অদ্বৈত সংশয়ী! জিজ্ঞাসা করিলেন,—জ্ঞান ন্যূন কিসে? উত্তর হইল—

"জ্ঞান নহে তুচ্ছ, কিন্তু ভক্তি উচ্চতর,
ভক্তি নিত্যসত্য; জ্ঞান যুক্তির অধীন,
ভক্তি মুখ্য-অনুভাব; জ্ঞান গৌণ ভাব;
(৪র্থ সর্গ—১০৮ পৃঃ)

ভক্তি প্রাণের জিনিস; সে শুষ্ক তর্ক জানেও না, মানেও না। অন্তরের নির্ভরে অনন্তে উধাও হয় বাক্য মনের অগোচর সেই চরণে অর্ঘ্য হইয়া চিরদিন অম্লান কুসুমের মত ফুটিয়া থাকিবে আশায়। জ্ঞান যুক্তির অধীন, মানুষের বুদ্ধি অসীমকে সসীমে

প্রভুর বিশ্বাসে যেই করেছে আঘাত,
তার প্রাণদণ্ড বিনা নাহি অন্য বিধি।
—শুনিয়া, উদ্বেল-সভা হইল নিশ্চল।

হেনকালে ভিড় ঠেলি', লঙ্ঘি' প্রহরীরে
কি জানি কি মন্ত্রবলে, চমৎকৃত করি'
ভীত ত্রস্ত জনতারে, দাঁড়াইলা গোরা
বিচারক পাশে আসি! ধাইল প্রহরী!
—সে মোহন আস্য পানে চাহি' বিচারক
ত্যজিয়া বিচারাসন দাঁড়াইলা উঠি'!
তা দেখিয়া অর্দ্ধপথে থামিল প্রহরী।
জিজ্ঞাসিলা বিচারক,—কি চাহ, সন্ন্যাসী?
কহিলা সন্ন্যাসী,—আসিয়াছি ভিক্ষা তরে,
অপরাধী রাজভৃত্যে ভিক্ষা চাহি আমি!
চেও না অমন করে' বিরাগে-বিস্ময়ে,
শোন বিচারক, কে কার বিচার কার?
অতুল্য অমূল্য হেন মানব-জীবন,
সর্ব্বশক্তিমান্ যিনি, তাঁরও শ্রেষ্ঠ দান;
নহে বিচারের বধ্য ক্ষুদ্র মানবের!
ন্যায়ের ছলনা করি' চেও না হরিতে
নারিবে যা দিতে! ভাল করে' বুঝে' দেখ,
ভাবো সেদিনের কথা, যবে উচ্চ-নীচ,

রাজা-প্রজা একসাথে মিলিবে সকলে
রাজ-রাজেশ্বর পাশে, চির-অপরাধী!
ন্যায়-বিচারেরি মাত্র করিবে প্রার্থনা?
চাহিবে না দয়া, ক্ষমা? দয়াক্ষমাহীন
তোমার এ বিচারেরি হবে যে বিচার
পুনর্ব্বার সে চূড়ান্ত ধর্ম্মাধিকরণে!
—কি যেন 'মোহিনী' কণ্ঠে, আননে মহিমা!
—চাহিয়া রহিল স্তব্ধ রাজ-প্রতিনিধি,
কহিল গদ্গদ কণ্ঠে, কে তুমি শিক্ষক,
কি কথা শিখালে!—কে করে বিচার কার?
বন্দী, মুক্ত তুমি! কে কার বিচার করে!
—উঠিল জনতা মাঝে 'জয় জয়' ধ্বনি।
কহিলেন বিচারক গোরারে চাহিয়া,—
মহাত্মন্, ছাড়িব না আর ত তোমারে;
কৃপা করে' যেতে হবে ভেটিতে নবাবে;
হিন্দু প্রতি, বিশেষত সাধুসন্ন্যাসীতে
অতিমাত্র অনুরক্ত নবাবনাজিম।—
হাসি' উত্তরিলা গোরা,—রাজসন্দর্শনে
সন্ন্যাসীর কোন্ কাজ? দোষ আছে তা'তে।
সুখে থাক, বন্ধু!—এত বলি' আলিঙ্গিলা।
সাধুস্পর্শে যাদুমুগ্ধ রাজপ্রতিনিধি!
সে সুযোগে হইলেন গোরা অন্তর্হিত।

সে কৃতজ্ঞ কোষাধ্যক্ষ লইল শরণ
গোরার চরণে! প্রভু-বিশ্বাসঘাতীরে
করিলেন গোরা শেষে জগৎ-প্রভুর
সেবক বিশ্বাসী! লোকহিতে, আর্ত্ত-ত্রাণে
ধর্ম্মের প্রত্যক্ষ মর্ম্ম প্রচারি' চলিলা!

## পঞ্চম সর্গ

### সংস্কারক

ভক্তি যার ভর ভিত্তি, প্রেম যার প্রাণ,
বিশ্বাস, ঐশ্বর্য্য যার—ঘোষণা, অভয়,
অশ্রু যাহে শুদ্ধিজল , নামে মোক্ষ লাভ,
সে সত্য কি রহে ছন্ন, হয় অনাদৃত ?
সুগম সাধনমার্গ, আদর্শ বিশদ,
নব নব আনন্দের আবির্ভাব ধ্যানে,
ধারণায় শুদ্ধা ভক্তি, কর্ম্মে ভরা ক্ষেম,
জীবে দয়া বিশ্বে প্রেম পতিতে করুণা,
যে তত্ত্বে নিহিত,—তা কি ব্যর্থ হইবার ?
ভিখারী নিখিল যাহে মহাপ্রস্থানের
অবলীলাক্রমে লভে দুর্লভ পাথেয়,
—প্রভঞ্জনপ্রবাহিত দাবানল সম
সে ধর্ম্ম ছড়ায়ে গেল দেখিতে দেখিতে !
সংসারের ঝঞ্ঝা-বজ্র তবু শিরোপরে
লাগিল ডাকিতে, বক্র-নিখিল-প্রবাহ
কর্ত্তব্যের গতিপথ দাঁড়া'ল আগুলি' ;
অজস্র করকাপাত উন্নত মস্তকে
লাগিল হইতে। নিত্য কত প্রলোভন,

আপদ বিপদ বাধা দ্বেষ অত্যাচার
আসিল, আবার গেল। হরিনাম-মন্ত্রে
সঙ্কটে হইলা পার; অটলনিষ্ঠায়,
আত্মপ্রত্যয়ের বলে, স্থির প্রতিজ্ঞায়
হইলেন অগ্রসর গোরা দৃঢ়পদে
এক শুভ ধ্রুব ধরি', আলো অনুসরি'।

শ্রীবাসের আঙ্গিনায় চলেছে কীর্ত্তন,
দিনরাত বাহতেছে ভাবের জোয়ার,
এত ঢালে—প্রেম-পাত্র তবু না ফুরায়;
আরও লও, আরও ঢালো,—এহ শুধু বুলি!

গোরা লক্ষ্য করিতেন,—যুবা একজন
প্রতিদিন সসঙ্কোচে বহু দূরে বসি
বহুক্ষণ একমনে শুনে সংকীর্ত্তন,
ঝর্ ঝর্ ঝরে ধারা তার দুনয়নে!
চেয়ে থাকে অনিমেষে কভু তাঁরই পানে
ছল্ ছল্ আঁখি তুলি' ঢল্ ঢল্ মুখে!
ভাবিলেন গৌরচন্দ্র,—তবে বুঝি এর
বলিবার আছে কোন কথা, কোন ব্যথা
আছে জুড়াবার!—তবে ত এ বন্ধু মোর!
একদিন একেবারে ছুটে' গিয়ে তারে

দিলা কোল!—শিষ্যবর্গ অবাক্ বিস্ময়ে!
যুবা কহে,—সাধুস্পর্শে কণ্টকিত তনু,—
কৃপাময়, এত দয়া অধমের প্রতি?
বলি তবে, তব কাছে মোর ইতিহাস,—
একদিন নামগান কৌতূহলভরে
আসিলাম শুনিবারে' হইবে সংস্থান,
ভাবিলাম, কৌতুকের! শেষে দেখি, প্রাণ
কি যেন অপূর্ব্ব রসে ভিজিল, মজিল,
মর্ম্মে মর্ম্মে জুড়াইল! গৃহে নাহি মন,
ফিরি তব পাছে কোন্ নেশায় তৃষায়!
দেখি চেয়ে তোমার ও মোহন মূরতি,
চকোর যেমন চেয়ে থাকে চন্দ্র পানে!
কিন্তু মোর কি শকতি, কি সাহসবলে
যাইব নিকটে আরও—হ'ব অধিকারী
হরিনামামৃত পানে সকলের সাথে?
আজ যদি অনুকম্পা করিয়াছ দীনে,
করিব না ছলনা তোমারে,—আমি হই
জাতিতে মুসলমান—বিধর্ম্মী তোমার!
আলিঙ্গন দৃঢ় করি' কহিলেন গোরা,—
অভিন্ন মানব জাতি,—ব্রাহ্মণ-চণ্ডাল
ইহুদী খৃষ্টান বৌদ্ধ জৈন মুসলমান!
হরি ডাকিছেন তোমা বহুদিন ধরি'

তাই ত এসেছ, ভাই, সেধে ধরা দিতে !
মোরা ত দাসানুদাস ! সে কি কোন কথা,
প্রভু যারে কছে টানে, ভৃত্য তারে ঠেলে ?
আজ হ'তে নাম তব হ'ল হরিদাস !—
হরিদাসে কাছে কাছে রাখিতেন গোরা,
সবে যারে অবহেলা, সংশয়ে নেহারে,
তারই প্রতি গৌরচন্দ্র অধিক সদয় !

নদীয়ার কাজী বন্দী করি' ধর্ম্ম-ত্যাগী
হরিদাসে—বেত্রাঘাতে করিলা জর্জ্জর !
অটল রক্তাক্ত ভক্ত ! কহিছে নির্ভয়ে,—
যাক্ প্রাণ, হরিনাম ছাড়িব না কভু !—
জ্বলিয়া উঠিলা কাজী ; হাঁকিলা,—জল্লাদ,
এই দণ্ডে হতভাগ্যে লহ বধ্যভূমে,
দেখি, আজ দল ওকে রাখে কি প্রকারে !—
অকস্মাৎ ভক্তদল এল ঝঞ্ঝা-বেগে,
করিল না কারও প্রতি কোন অত্যাচার,
বন্দী-হরিদাসে নিয়ে হ'ল অন্তর্হিত !
একমাত্র গৌরচন্দ্র প্রশান্ত, নিশ্চল,
হেরিছেন একদৃষ্টে উদ্ধত কাজীরে !
চাহি' সেই ধক্ ধক্ নয়নের পানে
ফেলিল নিমেষ ভ্রান্ত যেন মন্ত্রবলে !

অভিভূত, পরাভূত, অবনত হ'ল ;
শ্রীমুখের বাণী শুনি' বন্দী হ'ল প্রেমে।
গোরার প্রভাব দেখি' প্রাজ্ঞ শাক্ত এক
মাতিল বিদ্বেষে। গিয়া শ্রীবাস-অঙ্গনে
গৌরচন্দ্রে কহে,—ভণ্ড, মধু-রস বলি'
পিয়াইছ তিক্ত রিক্ত ধর্ম্মের নির্য্যাস ?
পাপ পুণ্য ? মনের বিকার! অসাধু দুর্জ্জন,
দেখি, সুখী ধনে মানে! সাধু সজ্জনের
যত সর্ব্বনাশ! কি বিচার মরি, তব
দয়ালের ; দয়া কোথা ? দণ্ড-পুরস্কার
হবে শেষে ? কোথা শেষ ? কবিরা স্বপনে,
ক্ষ্যাপারা খেয়ালে গড়িয়াছে পরকাল,
অস্তিত্ব-প্রমাণ ফাঁকির 'দর্শনে' পাই !
আঁখির দর্শনে—নাই, নাই! কিছু নাই !
প্রহেলিকা-কুহেলিকা মিথ্যা ভয়ে রচি'
আঁধারে কাহারে খোঁজা পশ্চাতে ফেলিয়া
দীপ্ত দিনগুলি আজিকার ?—জানি যাহা
প্রত্যক্ষ প্রকৃত! দিন ফুরাল, ফুরাল,
শেষে সব ফক্কিকার, শূন্য অন্ধকার!
অঞ্জলি রচিয়া, করি' সুরাপান-ভাণ
কহে শাক্ত,—বিশ্বে সার কারণসলিল!
সুরা খাও, ভুলে' যাও চেতনা-বেদনা!

রূপসীর তীব্রতর অধর-মদিরা
মিশাও তাহার সাথে!—প্রকৃতি-ভজনে,
পুরুষের পরমার্থ! প্রকৃতি মোদের
প্রবৃত্তির তৃপ্তি! নীচ-মনোবৃত্তি ভাবি'
সে স্বভাবে অভাব যে আপনা বঞ্চনা!
জীবনের তা'ই সিদ্ধি, সুখ হয় যাতে,
যাদুকরী মহামায়া মাতাল সে মদে!
পঞ্চভূত অকস্মাৎ মনের খেয়ালে
জীব জড় সৃজিয়াছে ক্ষণ-ক্রীড়া লাগি
মোরা ক্ষণপ্রভা-শিশু চির-তিমিরের!
ছিলাম না কোন দিন, রহিব না কভু!
গোরা রহিলেন চাহি', হেরেন যেরূপে
বিদ্রোহী তনয়ে পিতা যবে বাজে ব্যথা
তার অত্যাচারে!—ধীরে ধীরে কহিলেন,—
ধর্ম্ম-কর্ম্ম প্রেম-স্নেহ এত যে বাঁধন,
ক্ষণিক? দেহের শুধু?—নাই তার যোগ
মৃত্যুর পশ্চাতে?—খেয়ালীর হেয়ালী এ!
ঝড়ের ঝোঁকের সৃষ্টি এত সুশৃঙ্খল!
পঞ্চভূত স্রষ্টা যদি—তবে জন্ম-ধারা
কেন কহে অন্য খাতে?—ভঙ্গুর দেহের
সে যে শুধু উপাদান!—আত্মা অংশ যার
তিনি এক স্রষ্টা!—নিত্য, অজর, অমর!

জীবাত্মার তত্ত্ব পরমাত্মার দর্শনে।
'হঠাৎ-বড়র' দল, 'ভূঁইফোড়' যত
স্বভাবের গর্ব্বে করে খর্ব্ব সাধনারে!—
প্রকৃতি যে বাঁচে বাড়ে—গুণানুশীলনে!
দুর্লভ মানবজন্ম বিলাসে ব্যসনে
যথা-ইচ্ছা কাটাবার? নাই তার কোন
এক কেন্দ্রীভূত লক্ষ্য?—মোক্ষ উচ্চতর?
সাধুর পতন আর বৃদ্ধি দুর্জ্জনের
চর্ম্মচক্ষে হেরিছ যা, দৃষ্টির বিভ্রম!
পুণ্যের পতন, সে যে মাতঙ্গের মত।
পাপের যে বৃদ্ধি, ও ত পতঙ্গের প্রায়!
সুখই সিদ্ধি? মানি, যদি জান সে সাধন!—
ত্যাগ-ছাড়্-পত্র নিয়া দুঃখ-পুরী ঘুরি'
উতরিতে হয় সুখে! রোগীর ঔষধ
সুরা—নিরোগীর ব্যাধি!—ইন্দ্রিয়ের সুখ
অতীন্দ্রিয়-রসায়নে জারিত হলে, না
আত্মার আনন্দে আত্মপ্রসাদে উন্নীত?
নহিলে, তা দুখ?—নেত্র-আগে নিত্য এত
দেখেও, দেখিতে নারে,—সে অন্ধ মানবও
বলে,—নাই!—কেন না, তা দেখে নি সে চোখে!
কত বড় 'আমি' তার?— জানিবে অদৃষ্ট!
ভাগ্যদাস ব্যর্থ-রোষে দুষি তাঁরে রহে,

কর্ম্মী ভাঙ্গি গড়ে মনোমত ভবিষ্যত !
ভাগ্যে নর জাতিস্মর নহে ! তা না হ'লে,
যত গত-স্মৃতি হ'তে মন্দটুকু বাছি',
ভুলে' বর্ত্তমান সে যে অতীতে হারা'ত !
চিন্ময়ী মাতাল বুঝি তম-মদিরার ?
এই বুঝিয়াছ তত্ত্ব ? জননীর নামে
যে পুত্র রটায় হেন মিথ্যা অপবাদ,
মা তারে ক্ষমুন ! ক্ষিপ্ত প্রলয়-প্রমাদে
সৃষ্টি সৃষ্টিকর্ত্তা সনে—বিদ্রোহ—বিকার !
সুখ শান্তি যাবে ; হবে দগ্ধ মরুপ্রাণ !
অনাদি-অনন্ত এক মর্ম্ম-উৎস হ'তে
নেমেছে সহস্রমুখে যত ধর্ম্ম-ধারা,
হরিভক্ত, শাক্ত এক ! সে মিলন-বাঁধ
ভাঙ্গিতে নারিবে—হবে ভগ্ন আত্ম-ঘাতে ?
ভক্ত দুঃখে—ততোধিক পাপী তাপী তরে
কাঁদে যাঁর প্রাণ, সেই করুণানিধানে
দিয়েছ আঘাত বৃথা ! বলিতে বলিতে,
কি যেন স্বর্গীয় ব্যথা আননে ভাতিল !
—ভিজিল, মজিল শাক্ত ; গেল প্রাণ হ'তে
সুমতির সূর্য্যোদয়ে উন্মার্গ-তিমির ;
বিবেক বৈরাগ্যে তার নবজন্ম হল !
জগাই মাধাই দোঁহে নগরকোটাল,

গোঁয়ার, মূর্খের শেষ, লম্পট, মাতাল ;
দু'জনার অত্যাচারে তটস্থ নদীয়া !
ভ্রাতৃদ্বয় খড়্গহস্ত কীর্ত্তনের নামে ;
দেখিলে ভক্তের দল, শুনিলে কীর্ত্তন
কটু বলি' যষ্টি তুলি' যায় খেদাইয়া !
একদিন চলেছেন সঙ্কীর্ত্তন করি'
সাঙ্গোপাঙ্গ সঙ্গে ল'য়ে নিমাই নিতাই,
মুষ্টি তুলি তেড়ে এল জগাই মাধাই !
জগাইরে বক্ষে টানি' কহিলা নিতাই,—
পাপে পরিত্রাণ কিসে, ভেবেছিস্ ভাই ?
প্রায়শ্চিত্ত কর্ মূঢ়, হরিনাম ধর্ !
আমি তোরে দিব ত্রাণ, দিব নব প্রাণ !—
করুণা-কাতর হেন মর্ম্মভেদী বাণী
শুনে নি পাপিষ্ঠ আগে ; দমিল জগাই,
বংশীরবে বশ যথা মানে অজগর !
সাধুর শরণাগত যাদু-বলে যেন !
মাধাই তা দেখি', নিত্যানন্দে আঘাতিল
ভগ্ন-কলসীর স্কন্ধ বেগে অন্ধ রোষে ;
—ফাটিয়া ললাট নামিল রুধিরধারা !
ভক্তের লাঞ্ছনা দেখি' কুপিত নিমাই !
হেনকালে মুগ্ধনেত্রে দেখিলেন চাহি',—
নাহি জ্ঞান, অশ্রু সনে বহিছে রুধির !—

মাধায়ে আলিঙ্গি' কহে দয়াল নিতাই,—
"মেরেছ ভাই, কলসীর কানা,
তাই, বলে' কি প্রেম দেব না ?"
হেন অক্রোধীরে স্পর্শি' তীব্র রিষ্-বিষ
আরম্ভিল প্রতিক্রিয়া পাষণ্ডের প্রাণে !
নয়নে তরল সুধা, কণ্ঠে মধুনাম,
মাধাই নিতায়ে ধরি' নাচে হরি বলি' !
নিত্যানন্দে কোল দিয়া কহিলা নিমাই,—
পদধূলি দেহ মোরে, ওহে ক্ষমাবীর,
তব গুণে দ্বেষীদ্বয় পাইল নিস্তার !

অবতার ! অবতার !—নবদ্বীপধামে ;
ভগবান অবতীর্ণ, শচীসুতরূপে !—
নর-নারী দলে দলে ল'য়ে রোগ শোক
'হত্যা' দিত দ্বারে আসি' কহিত,—ঠাকুর,
তুমিই সাক্ষাৎ হরি, কৃপা কর দীনে ;
যথোচিত সেবা করি' রোগী-শোকী দলে
কহিতেন গোরা,—বন্ধুগণ, ভ্রান্তগণ,
আমি শুধু তাঁর এক তুচ্ছতম দাস ;
সে রাঙ্গা-চরণ শুধু দীনের শরণ !—
এ প্রবোধে অবোধেরা ক্ষান্ত নাহি হ'ত,

বিদায়ের কালে, পড়ি' পদান্তে সহসা
অঙ্গুলি চুম্বিয়া, দিত পদধূলি শিরে।
সাগ্রহে নিবারি' গোরা নমিতেন সবে।
বিনয়ের অবতার, অবতার-গোরা!

একদিন সুবিশ্বস্ত শিষ্য একজন
'পূর্ণব্রহ্ম' বলি' তাঁর আরম্ভিল স্তুতি!
চমকি' উঠিয়া গোরা! তীব্র তিরস্কারে
ব্যথি' তারে কহিলেন,—অজ্ঞানের দল
যা বলে, উড়াই হাসি; তাজ্য তুমি মোর!
অনুতপ্ত হেরি', তবে ক্ষমিলেন তারে।

আর একদিন, এক শিষ্য কৌতূহলী
গিয়াছিল ছদ্মবেশে কোন ধনী-গৃহে
দেখিবারে দুর্গোৎসবে বলিদান-ঘটা।
হেনকালে প্রভঞ্জনবেগে গোরা আসি'
উপস্থিত সেথা! ক্ষিপ্তবৎ ক্ষিপ্রকরে
উৎসৃষ্ট, যূপনিবদ্ধ বেপমান ছাগে
আসন্ন অকাল-ধৃত মৃত্যু-পাশ হ'তে
মুক্ত করি', যূপকাষ্ঠে রাখি' নিজ শির
কহিলা,—ঘাতক, বধ কর্ আগে মোরে!—
খাঁড়াতীর হাত হ'তে খড়্গ প'ল খসি',

বিপ্র ফেলি' দিল কোশী পূতোদক সনে,
থামিল বলির বাদ্য, জনতার মাঝে
উঠে' গেল কোলাহল! নিমীলিত-আঁখি,
গলবস্ত্রে করযোড়ে গৃহকর্ত্তা ছিলা
ভবানীর ধ্যানে মগ্ন, গোলযোগ শুনি'
জাগিয়া, উঠিলা তর্জ্জি'! তখন নিমাই
নির্দ্দয় ভাস্বর আস্য উত্তোলিয়া ধীরে
কহিলেন মেঘমন্দ্রে গৃহস্থে,—পাষাণ,
এ নিরীহ ছাগশিশু কি করেছে ক্ষতি?
বলিতে পারে না কথা, ভাবিয়াছ তাই,
বক্ষে তার নাহি বাজে অস্ত্রের আঘাত!
অসহায় নিরুপায় জানি', ভেবেছ কি
ঘাতকের হিংস্র-হস্তে প্রাণদান ছাড়া
বিশ্বে ওর নাই মূল্য, নাই মুক্তি-গতি?
প্রতিমার মুখপানে দেখ দেখি চেয়ে,
কি বিষাদে ছেয়ে গেছে মুকমুখশশী!
দেবী কি রাক্ষসী?—তাই লইবেন তুলে'
ছিন্নমুণ্ড-উপহার, নিবেদন বলি'?
সন্তানের রক্তে আজ করিবেন স্নান
দয়াময়ী বিশ্বমাতা? ধিক্!—তুমি ধনী;
তুমি মানী; নিজে উঠি' উদ্ধার' সকলে;
দিও না চলিতে পাপ দেবতার নামে!

অমল ধবল দিনে ধৌত করি' মন
প্রণম' প্রসন্নমূর্ত্তি শরৎ-লক্ষ্মীরে।
মাথার উপরে নভ মেদুর মধুর
প্রীতহাস্যে উদ্ভাসিত ; নিম্নে বসুন্ধরা
শস্যে স্ফীত, পীতহাস্যে রসে গন্ধে স্নাত।
পাঠাইছে শুন, ওই বিহঙ্গ-কাকলি
শারদা-সদন-দ্বারে শারদ-বন্দনা।
চরাচরে আজ শুধু সুধানিবেদন!
আনন্দের উদ্বোধন হোক্ তব ঘরে!
আজিকার এই স্বচ্ছ স্মিত দিবাটিরে
করিও না হিংসা-তিক্ত, রক্তকলঙ্কিত।—
চাহিয়া রহিলা ধনী জড়মূর্ত্তি যেন!
সংশয় ভাঙ্গিল, নিত্য-সত্যের স্বরূপ
বসিল হৃদয় চিরে! অবনতশিরে
গোরার চরণে নিলা শরণ তখনই!
সদ্য অনুতপ্তে গোরা ধরিলেন বুকে ;
যত্নে প্রবোধিয়া শেষে নাম-স্পর্শমণি
ছোঁয়াইলা লৌহ-প্রাণে ; দিলেন আশ্রয়
হিংসাদ্বেষবিরহিত সৌম্যধর্ম্মছায়ে!
এতক্ষণ সেই শিষ্য হতবুদ্ধি হ'য়ে
দেখিতেছিল এ দৃশ্য, পারিল না আর
আপনারে রাখিবারে, ত্রস্তে বাহিরিয়া

গোরার চরণে পড়ি' করিল প্রকাশ
অকপটে সব কথা ! করিলা গ্রহণ
ব্রতভ্রষ্টে গোরা দীর্ঘপরীক্ষার পরে।

নবীন-বয়সে হেন তপস্তার ক্লেশ
সহিছেন গৌরচন্দ্র,—ভক্তগণে তাহা
বিঁধিতেছে শেলসম। শ্রদ্ধায় যতনে
গুরু লাগি' শিষ্যগণ গোপনে যোগায়
আরামের শত ক্ষুদ্র মিষ্ট উপচার,
এড়া'তে পারে না কিছু গোরার নয়নে ;
কখনও গোপনে, কভু সবার সাক্ষাতে
বিলাইয়া দেন তাহা অনাথ-আতুরে ;
কভু রুষ্ট হ'য়ে সবে করেন ভর্ৎসনা !
কখনও বলেন হাসি' মিষ্ট পরিহাসে,—
তোমরা কি মোরে চাহ বানা'তে নবাব ?—
বুঝিয়া, থামিল সবে। সংসারে মিশিয়া,
ব্রহ্মচারী ব্রহ্মচর্য্যে রহিলা অটল !

মহাপ্রচারের তরে হইলা ব্যাকুল
গৌরচন্দ্র ; নবদ্বীপে নাহি বসে মন !
পতিতের হাহাকার দিক্‌-দিগন্তরে
হতেছে ধ্বনিত যেন, হরিনামাঙ্কিত

ধ্বজা দিয়ে গৌড়-জয়ে প্রেরিলা নিতায়ে!
কহিলেন,—পলায়িতে আন প্রেমে বাঁধি!
অদ্বৈতাদি কৃতী শিষ্যে সৈনাপত্যে বরি'
পাঠাইলা দিগ্বিদিকে ধর্ম্ম-অভিযান!
সপার্ষদ—গেলা নিজে নীলাচল-মুখে,
যাত্রাকালে দামোদরে নিভৃতে লইয়া
কহিলেন,—নবদ্বীপে থাক তুমি ভাই,
মোর মাতা বনিতারে দেখে, কেহ নাই!
তোমা ছাড়া হেন ভার কে লইতে পারে?—
হরিষে-বিষাদে ভক্ত গরবে-বিনয়ে
তুলি' নিলা গুরুভার অবনতশিরে।

দামোদর জননীরে জানাইলা গিয়ে
পুত্রের মানস। শচী রহিলা নীরব!
প্রতিবেশী একজন কহিলা,—তাই ত,
মায়া-দয়া একেবারে ছাড়ে নি গোরারে!
যাতনায় হস্তে হস্ত করি' নিষ্পেষণ
ক্ষিপ্তবৎ দৃষ্টি হানি' কহিলেন শচী,—
তোমরা আমায় বুঝি পেয়েছ পাগল?—
অশ্রু মুছি' দামোদর আসিলা বাহিরে।
বিষ্ণুপ্রিয়া অভ্যাগত পতিবন্ধু তরে
বাসের ব্যবস্থা মৌনে লাগিলা করিতে।

এদিকে পথের যত দুর্ব্বিসহ ক্লেশ
অক্লেশে অগ্রাহ্য করি' আইলেন গোরা
প্রসিদ্ধ ভুবনেশ্বরে। দেখা দিল দূরে
ভুবনমোহন দৃশ্য, মন্দিরের মেলা
ডাকিছে পথিকে পুরাকীর্ত্তি স্মরিবারে!
গঠন-সৌষ্ঠবে শ্রেষ্ঠ, সর্ব্বোচ্চ দেউলে
স্থাপিত 'ভুবনেশ্বর,' ঘিরি তারে শোভে
বনবাসী অভিরাম দেবগৃহসারি!
অবহিত সমাহিত ভিক্ষু শ্রমণেরা
বেড়িয়া মহাস্থবিরে বিদ্যাপীঠে যেন!
বিন্দুসরোবর—মনোহর, বক্ষে ধরি'
চারু কারুচিত্রলেখা মন্দিরের ছায়া!
সলিলবিহারশ্রান্ত বলাকার ঝাঁক
বসিয়াছে থাকে থাকে দেউল-উপরে
কেহ স্থির, রত কেহ গাত্রকণ্ডূয়নে!
তাহাদেরও প্রতিবিম্ব নাচিছে হিল্লোলে
শুভ্রতোয়া সরসীরে শুভ্রতর করি',
হাসে রৌদ্র নীরে ভাসে সারস মরাল!
গোরার বিভোল প্রাণ তীরে ভাবে ভোর!
উত্তরি' পুরুষোত্তমে রথযাত্রাদিনে
নামসংকীর্ত্তন করি' করিলা স্তম্ভিত
জল-সমুদ্রের পারে কলকল্লোলিত

সে জন-সমুদ্র !—সবে ঠাকুর ভুলিয়া
নামগানে মত্ত হ'ল, বিকাইল প্রাণ !
আপনি প্রতাপরুদ্র, পুরী-অধিপতি,
দেশবৈরী-বিতাড়ক, গুণী, সহৃদয়,
প্রভাব-প্রতাপ-নেশা ভাঙ্গি আচম্বিতে
মাতিলেন সঙ্কীর্ত্তনে ! ভেটিলা গোরারে
বহুমূল্য ভেট ল'য়ে। গৌরচন্দ্র হাসি'
বিলা'য়ে দিলেন সব কাঙ্গালীর দলে ;
হইলেন অপ্রসন্ন প্রতাপের প্রতি।
বিনয়ে দাঁড়া'ল ভূপ ক্ষমাভিক্ষা মাগি' !
দীন-ভাব এল যবে রাজার অন্তরে,
করিলেন ভাব-ধর্ম্মে দীক্ষিত তাঁহারে।
গদগদ-প্রাণ নৃপ, সরে না বচন,
বিনামূলে বিকাইল গোরার চরণে।
সমগ্র উৎকলে এল প্রেমের প্লাবন !

গেলা শেষে পুণ্যক্ষেত্র বারাণসীধামে।
রহি' সেথা, কাশীবাসী বহু অজ্ঞানের,
দুষ্ট বিদ্বেষীর আর ধৃষ্ট নাস্তিকের,
অতিকায় ভীমস্কন্ধ বন্ধ্যবৃক্ষ-হেন
বিতণ্ডাসর্ব্বস্ব দম্ভী জ্ঞানাশীগুদের
ফুটায়ে নয়ন ; বহু ভক্ত-চাতকের

মিটায়ে পিপাসা ; বহি' বিনম্র-বিজয়
হইলেন অগ্রসর প্রয়াগের পথে।

গঙ্গাযমুনাসঙ্গমে শোভিছে প্রয়াগ,
দেবহীন তীর্থরাজ !—আপন গৌরবে
চিরদিন আকর্ষিছে তীর্থযাত্রীগণে !
তখন মকরযাত্রা, শুভ পুণ্যযোগ,
মিলেছে প্রকাণ্ড মেলা যমুনার তীরে,
নীরে ভাসে তরীশ্রেণী উড়ায়ে নিশান,
যেথা হরি-হর সম, নীলে মিশি' শ্বেত,
যুগল সলিলা আত্মা গলাগলি ধরি'
( অন্তর্নীরা সরস্বতী বিশ্বাসে প্রকাশ ! )
চলেছে কাকলি করি',—তরী আরোহিয়া
যাইতেছে যাত্রীসঙ্ঘ সে সঙ্গম-স্নানে !
ফুলে ফুলে ঢাকা জল,—পুষ্পাচ্ছাদ ঠেলি'
দীপক নভের খণ্ড উঠে হাসি' ভাসি' ;
বক্ষে ধরি' ঝক্‌মক্‌ রজত-তপন
নাচে রে তরল নীলে অচপল নীল !
এদিকে অঘাটে, ঘাটে আসিছে, যাইছে
কত যে স্নানার্থী, তার নাহি লেখা-জোখা !
আবক্ষ নিমজ্জি' নীরে কেহ মগ্ন ধ্যানে,
কেহ ভাগীরথী-স্তব পড়ে তারস্বরে,

'ববম্ ববম্ বম্' গালবাগু করি'
কেহ আরাধিছে হরে ; চলিছে সবেগে
তীরে তীরে যাত্রীদের দানধ্যান-ঘটা,
কোথাও সন্ন্যাসী মাখি ভস্ম সারা দেহে,
কোথা উর্দ্ধবাহু কেহ ; দণ্ডী দণ্ডবৎ
পড়ি' পড়ি' চলিয়াছে ভূমি মাপি 'চুমি' ;
কোথা অন্ধ-আতুরের কাতর কাহিনী !
বিপণী ক্রেতায় মগ্ন ; ভরিয়াছে মেলা
'আতসে'-ফানুষে সঙ রঙিন মানুষে !
নাচিছে নর্ত্তকী ; কোথা গাইছে গায়ক,
কোথাও বা যাদুকর ভেল্কি দেখাইছে,
কোথা বা দৈবজ্ঞে ঘিরি' ভাগ্যান্বেষী দল !
দোলে কেহ হিন্দোলায়, দোলাইছে কেহ,
কেহ দেখে ; কেহ পড়ে, কেহ হাসে দেখি'
সজ্জিত বৃষভ-রথ পথ করিবারে
ঘন ঘণ্টা-রবে ডাকে বিহ্বল দর্শকে
নগরের আড়ম্বর, কোলাহল ছাড়ি'
ওপারে ঝুঁসির মঠে উতরিলা গোরা।
পাহাড়ের গায়ে, সারি সারি হেরিলেন,
যতিদের গুহাগৃহ রয়েছে খোদিত ;
মহতের সহবাসে মহৎ-অন্তর,
আশ্রমের দ্বারপাল বিটপীসংহতি

কেহ ফলে, কেহ ফুলে, কেহ বা পল্লবে
সেবা-অর্ঘ্য বিরচিয়া, নীরবে নির্জ্জনে,
দীর্ঘছায়া বাড়াইয়া, শ্রদ্ধানতশিরে
করিল সাদরে তাঁরে দ্বারে সম্ভাষণ !
সাধুসঙ্গ লভি' গোরা পুলকিত-মন,
সদালাপে হইলেন মগ্ন মাতোয়ারা।
কথাচ্ছলে ভাব-ধর্ম্ম করিলা ব্যাখ্যান ;
সুলগ্নে সে স্বর্গ-বার্ত্তা সবার পরাণে
মৃতসঞ্জীবনী সম করিল প্রবেশ।
বহু সন্ন্যাসীর আঁখি খুলে' গেল তাহে,
—ঊষর ধূসর—স্নিগ্ধ হরিতে হিরণে !
তার পর সেই সব সজ্জন-সহায়ে
ঘরে ঘরে অকাতরে ফিরিলা প্রচারি'
নামামৃত, জুড়াইল তৃষিত, তাপিত !
কাঁদায়ে প্রয়াগীগণে ছাড়িলা প্রয়াগ।
ব্রজপানে ফুল্লপ্রাণে করিলা প্রয়াণ ;
গোকুলের নামে গোরা পাগল ব্যাকুল !
সেই চির প্রেম-তীর্থ, মাধুকরী-স্মৃতি !
ধবলী-শ্যামলী. বৃন্দা-শ্রীদামের ধাম !
বিদ্যাপতি, চণ্ডীদাস প্রিয়-কবি যার,
অক্রূর, উদ্ধব আদি ভাবুক যাহার,
বিরহ, মাথুর, মান, গোষ্ঠ—গান যার,

শিহরিত নীপপুঞ্জে কালীন্দীর স্রোতে
মুঞ্জ-গুঞ্জা-ফুল-বাসে, 'আদি' মধু দিয়া
কুঞ্জভরা গুঞ্জরণে কুহু-কেকা রবে
পরাণের বঁধু ভজা—ভাব যেখানের,
সখ্য-শান্ত-বৎসলতা—রস যেখানের,
সে সুধাপুরীর পথে চলেছেন, তাই
পুলকসঞ্চার দেহে ! নিতুই নূতন
ব্রজপুরে প্রবেশিলা, গদ গদ প্রাণ !
মথুরানগরে গিয়ে মাধবমন্দিরে
হেরিলেন সান্ধ্যারতি, শুনিলা ভজন!

মন্দিরা-মৃদঙ্গ-তালে ঘুরায় পূজারী
পঞ্চদীপ নাচি নাচি ; নর-নারীদল
অর্ঘ্য দিয়া, শ্রীমন্দির করি' প্রদক্ষিণ
ফিরে ঘরে ; কেহ করে মন্দির মার্জ্জনা ;
আরাম-নিশ্বাসে তুলি' ক্রীড়ার বুদ্বুদ্
ভাসে তীরে মৎস্য-কূর্ম্ম যমুনার নীরে
অহেতুকী ভক্তিভরে আরতির তরে।
মন্দির সেজেছে দোলে আবিরে কুঙ্কুমে !
ফাগ্ খেলে নর-নারী প্রমোদে মাতাল !
হেরিলা,—কঙ্কালসার অনুষ্ঠান'পরে
ধর্ম্মের মুখোস্ ! রস-রূপকের নামে,

ভণ্ড বৈষ্ণবের ভ্রষ্ট পরকীয়া-প্রীতি !
কাঁদিলা অন্তরে ; ফিরাইলা বহুজনে
বিনাশের মুখ হ'তে বিশ্বাসের বুকে !
মধুবন, নিধুবন, সেই বংশীবট
বৃন্দাবনে হেরিলেন আসি' ; শুনিলেন,
ব্রজের বালকদল গাহিছে নাচিয়া,—
'রাধাকুণ্ড শ্যামকুণ্ড গিরিগোবর্দ্ধন
মধুর্-মধূর্ বংশী বাজে এই ত বৃন্দাবন !'
—সত্য সত্য, কাণে এল শ্যামের মুরলী
ব্রজরাখালের হাস্য-কলরবে মিশি,
রাধার প্রাণের তান এল গানে বহি' !
—সাধ্বসে রভসে হৃষ্ট তনুমনপ্রাণ,
নাচিতে লাগিলা গোরা উন্মত্তের মত,
উর্দ্ধমুখে, বাহু তুলি,' ঘুরি' ঘুরি' ঘুরি' ;
শঙ্কাকুল শিষ্যকুল সে নৃত্য দেখিয়া,—
প্রাণ-পাখী আনন্দে বা অনন্তে পলায়!
থামিল নর্ত্তন যবে,—শ্রী-অঙ্গ অবশ,
পড়িলা মূর্চ্ছিত হ'য়ে ভক্তবাহুপাশে ।
বহুক্ষণে এল সংজ্ঞা ; যুড়িলা কীর্ত্তন
শিষ্যগণ ; যোগ দিলা গোরা নামগানে ;
উন্মার্গ শ্রীধামবাসী ধেয়ে এল শুনি',
সমস্ত মথুরা ভাঙ্গি' আসিল সে হাটে !

বিকায় মধুর রস আনন্দবাজারে,
দলে দলে ক্রেতা আসি লুটে বিনামূলে!
অক্ষয়-ভাণ্ডার হ'তে সুধা উড়িতেছে,
অনাহূত, রবাহূত ফিরিছে না কেহ!
এই ভাবে বৃন্দাবনে যাপি' কিছুদিন,
দাক্ষিণাত্য-অভিমুখে চলিলেন গোরা!

দেশ হ'তে দেশান্তরে লাগিলা ফিরিতে।
মঙ্গল-ভর্ৎসনাভরা, সাবধান-করা
প্রচারিয়া জাগরণী, ঈশ্বর-প্রেরিত
ক্ষিপ্ত ধূর্জ্জটির মত, ভাবের তাণ্ডবে
প্রমত্ত প্রচণ্ড হ'য়ে হরিনামে সাধা
যুগান্তর-বিজ্ঞাপক বিষাণ বাজায়ে,
গৈরিকনিঃস্রব সম জ্বলন্ত তরল
উদগ্র উৎসাহ নিয়ে যেথা যেথা গেলা
যাহাদের সহবাসে বারেকের তরে,
সাধনার অগ্নি-স্রোত উথলিল সেথা,
উঠিল সভয়ে সবে উচ্চতর স্তরে!

## ষষ্ঠ সর্গ

### সিদ্ধ

ভ্রমিতে লাগিলা গোরা অতৃপ্তহৃদয়ে
পরমার্থ বিলাইয়া ;—কবি যথা ফিরে,
কভু দিব্যভাবাবেশে আপনাবিস্মৃত,
কভু মহাঘোষকের মহাব্রত স্মরি'
প্রচারি' জ্বলন্ত সত্য, তত্ত্ব সুশাণিত
ভক্ত শ্রোতৃবর্গমাঝে !

বারাঙ্গনা হ'তে
বীরাচারী কাপালিক ; শূন্যধ্বজাধারী
অঘোরপন্থীরা, নামমাত্র-অবশেষ—
কঠোর বিবেকী জৈন বৌদ্ধ নাস্তিকেরা ;
শঙ্করের মায়াবাদী নিঃস্ব শিষ্যগণ
গোরার কৃপায় পেল ত্রাণ। দ্বিধা ত্যজি'
ছোট-বড় অসাফল্যে না করি' দৃক্‌পাত,
সঙ্কটসঙ্কুল বর্ত্মে করি' বিচরণ,
দস্যু-তস্করের হাতে, হিংস্রজন্তুমুখে
জীবন বিপন্ন করি' বার বার, সেই
দয়ার জলধি—সংসারে স্খলিত-পদ

ত্যাজ্যগণে, আর তার প্রসাদদূষিত
পূজ্যজনে মোহকূপ হ'তে কেশে ধরি'
তুলিতে লাগিলা টানি'। কুড়া'তে কুড়া'তে
বিপুল উপলরাশি পায় যথা কেহ
একটি অমূল্যনিধি,—পাইলা তেমতি
রায় রামানন্দে গোরা; বাছি নিলা তারে!

রামানন্দ ধন-মান-পরিজন ছাড়ি'
গোরার প্রণয়ে পড়ি' সাজিলা ভিখারী।
আরোহিলা রামগিরি একদিন গোরা
শিষ্য রামানন্দে ল'য়ে। নিম্নে প্রবাহিতা
পয়স্বিনী স্রোতস্বিনী ক্ষীর-নীর-ভারে!

এখনও উঠে নি রবি; পূর্ব্বদিগ্‌বধূর
লজ্জায় রক্তিমগণ্ড পড়িতেছে ফাটি'
পূর্ব্বরাগে শুধু! বায়ু বহিছে শীতল,
ঝর্ঝর ঝঙ্কার তুলি' ঝরিছে নির্ঝর,
শৈল-পক্ষী কলকণ্ঠে করিছে কাকলি!
সানুদেশে কুসুমিত কর্ণিকারমালা,
মেলিয়া পলাশনিভ অলস নয়ন
অরুণ আসিছে উঠে', শৃঙ্গে শৃঙ্গে ক্রমে
গুপ্ত হীরকের স্তর লাগিল জ্বলিতে!

নিশ্চিন্ত নিঃশঙ্ক, ভ্রমে হরিণ-হরিণী
শাবকের সনে—ময়ূর ময়ূরী কত !
মুখরিত প্রাণ—গোরা রোমাঞ্চিত তনু,
লাগিলা কহিতে,—নির্ব্বাসিত রাম
করিলা ও গৃহে যবে প্রথম প্রবাস—
তারও আগে গিরিবর, কতকাল ধরি'
কি ধ্যানে দাঁড়ায়ে আছ উচ্চ করি' শির ?
আসিতেছে যুগে যুগে বিশ্বরঙ্গভূমে
আবর্ত্ত বিবর্ত্ত কত বিগ্রহ বিপ্লব,
তপোধন, চিরদিন শান্তির নেপথ্যে
তুমি বসি' ! তোমার সে গভীর সমাধি
ভাঙ্গাইনু বুঝি মৌনী, ছার কৌতূহলে !

কিন্তু তুমি মহাভাগ, না করি' ভ্রূক্ষেপ
ক্ষুদ্রের সে অত্যাচারে, প্রসন্ন হৃদয়ে
এ যুগের উদাসীনে ডাকিলে বিরলে !—
যেথা চির-নিরাশ্রয় শ্বাপদনিকরে
পালিতেছ, লতাগুল্মে বিটপীতে দিয়া
খাদ্য, ছায়া, প্রস্রবণে স্বাদুবারি, গুহ্য
গুহায় আরাম-বাস, রম্য নিরাপদ—
—সেই 'সদাব্রত'-দ্বারে ! কে বলে তোমারে
পাষাণ, বন্ধুর ? তুমি বিবেকীর বন্ধু

উলঙ্গ শিশুর মত, সমাজ-প্রথার
সূক্ষ্ম শ্লীল আবরণ-আভরণহীন!
খুঁত্ যেথা, সেথাই ত অন্তরের কাজ!
স্বভাব-সাধুরা ধরি' অন্তরে অমিয়
নারিকেলসম তাই বাহিরে নীরস!
রুক্ষ আচ্ছাদন সে কি অক্ষয়-কবচ,
রক্ষিতে অন্তর-সুধা বহির্দ্বন্দ্ব মাঝে?
হে মহর্ষি নিসর্গের, সার সান্দ্রীভূত
মর্ত্ত্যের উত্থিত আত্মা, শিখাও অধমে
কঠিন অটল তব যোগের নিয়ম;
ওই অভ্রভেদী তৃষা জাগাও এ হৃদে,
ওই ত্যাগ, ও তিতিক্ষা দাও সঞ্চারিয়া!

—এত বলি' করযোড়, ঊর্দ্ধমুখী; নেত্রে
দরধারা—সমাধিতে সহসা মগন!
পরমার্থ আলোচনে বঞ্চি' কিছুদিন
প্রিয় রামানন্দে ল'য়ে নির্জ্জন গুহায়
দেশ হতে দেশান্তরে লাগিলা ছুটিতে!
সহি' বহিঃপ্রকৃতির শত উপদ্রব,
অনশনে অনিদ্রায় উগ্র তপস্যায়
দিন দিন গৌরচন্দ্র ক্ষীণ, বিমলিন!
একদিন এল এক পঙ্গু কুষ্ঠরোগী,

কোল দিতে উঠিলেন গোরা যবে তারে,
শিষ্য এক রোধি' পথ কহে করযোড়ে,—
যাঁদের বাঁচনে বাঁচে সহস্রের প্রাণ,
লক্ষ লক্ষ জীবনের আদর্শ যাঁহারা,
দূরব্যাপ্ত ভবিষ্যের যাঁরা শিক্ষাগুরু,
তাঁদের জীবনে হেলা,—দৈব বিড়ম্বনা!
নিবারিয়া শিষ্যে গোরা করিলা উত্তর,—
যাহাদের দয়া-মায়া পাত্রাপাত্র খুঁজি'
সতর্ক সশঙ্ক হ'য়ে বিতর্ক-বিচারে
সতত দোদুল্যমান,—তাহাদের কাছে
মানুষ চায় না কিছু, নাহি পায় কিছু।
সিদ্ধির দুর্গম মার্গ—নহে রাজপথ!—
শেষে, সেই রোগতপ্ত শান্তিহীন প্রাণে
সেবায় আনিলা স্বস্তি,—শক্তি, সান্ত্বনায়।
একদা, দুদিন রহি সংযমোপবাসে
পারণে বসিবা যবে হেরিলেন গোরা,
পথে অনশনক্লিষ্টা ভিখারিণী এক
যায় শীর্ণ পুত্রে ল'য়ে, আপনি দয়াল
অমনি আদরে ডাকি, নিজ অন্ন দিয়া
তুষিলেন ক্ষুধাতুরে তৃপ্তি সহকারে!
কিন্তু, তার ফলে, নিজে সঞ্চয়-অভাবে
রহিলেন অনাহারী আরও একদিন।

দেখি' শুনি চিন্তিত শিষ্যেরা, সনির্ব্বন্ধে
বুঝাইলা রহিতে গোরারে সাবধান।
শিশু সম বড় মিষ্ট হাসি' মৃদু মৃদু,
উত্তরিলা রঙ্গে গোরা,—সাবধান? হাঁ, হাঁ,
রয়েছি সতর্ক! সদা সজাগচকিত
অতর্কিত সে বিরাট নীরবতা লাগি।
যাত্রার তরণী ঘাটে রেখেছি প্রস্তুত;
একটী অশ্রুতপূর্ব্ব বিশদ আহ্বান
রহিয়াছি প্রতীক্ষিয়া উন্মুখ শ্রবণে।
—চেও না অমন করে' বিস্ময়ে সংশয়ে,
মৃত্যু নহে ভয়ঙ্কর; মৃত্যু মনোহর।
উহারই অদৃশ্য এক তর্জ্জনীসঙ্কেতে
আঁধারের যবনিকা হবে অপসৃত;
জীবন-নেপথ্য হ'তে হইবে বাহির
রহস্যের দলবল অভিনেতৃবেশে!
যত গত-জনমের লুপ্ত ইতিহাস
জীবাত্মার, ভাত হবে পলক-আলোকে।
মৃত্যু নহে বিভীষিকা; মৃত্যু আশাময়!
অমর আত্মার মুখ্য শোধন-আগার
তার অধিকারে। কায়া-ক্লেদ ধৌত লাগি
মুক্তি-স্নান করায়ে সে শান্তি-স্নিগ্ধনীরে
নব ঐশ্বর্য্যের কান্তি দেয় বিমণ্ডিয়া।

কিসের ভাবনা তবে, কিসের শোচনা ?
নূতনজীবনধারা আসে যবে বহি,
তখনই ত জীর্ণ বাঁধ ভাঙ্গে দিতে পথ !—
এ সব প্রসঙ্গ কেন ? কহিলা শ্রীরূপ,—
উত্তরিলা গৌরচন্দ্র, এ যে সত্য সার !
মৃত্যু কি বিনাশ ? মৃত্যু বিচিত্র বিকাশ !
'নিত্যনব'-অভিলাষী বিশ্ব কৌতূহলী !
জীবনে যৌবন যদি না হত প্রকাশ,
সোণার শৈশব হত জন্ম-বিড়ম্বনা !
মত্ত জীব শুদ্ধসত্ত্ব জরার শাসনে !
দ্বিতীয় শৈশব জরা,—নহে অতিবাদ।
জন্মক্ষণে জরা সম অসাড় শরীরে
সবল চেতন আত্মা ল'য়ে মর্ত্ত্যে আসি।
স্বর্গের সংস্কার বুঝি জাগে ছায়া-ছায়া
সদ্য কায়াগ্রস্ত মায়া-জীবন-স্মৃতিতে,
আধ-ঘুম-জাগরণে স্বপ্নাবেশ সম !
শুয়ে মাতৃ-ধাত্রীক্রোড়ে তাই কাঁদি হাসি।
শিক্ষায় সংস্কার শেষে পড়ে' যায় চাপা ;
অহোরাত্র সুরক্ষিত সূতিকাগৃহের
পূত দীপালোক যথা দিবালোক মাঝে !
ক্ষীণ দীপে ঢাকা পড়ে জ্যোৎস্নার উৎসব !
দেহ-দীপ নিভে' স্ফুরে পুন আত্মা-চাঁদ !

এ যোগ-বিয়োগ—নহে ক্রূর-ক্রীড়া কারও !
নিয়মের শৃঙ্খলা এ ক্রমোন্নতি ধারা !
—যথা নীড়হারা পাখী কূলায় সন্ধানে,
( নিরাশ্রয় নিরালম্ব—শূন্যে শূন্যে কভু,
শাখা হ'তে শাখান্তরে আশ্রয় কখনও )
প্রবাসী আমরা গৃহে চলেছি তেমনি
আবর্ত্তে বিবর্ত্তে ঘুরি মৃত্যু হতে প্রাণে,
সে মুক্তির শেষ—চির অশেষে নিঃশেষে
আমিত্বসত্তায় পূর্ণ আনন্দ-চেতনা !
কেন ? কোথা ? কবে ?—জানি না জীবনাবধি
মরণে তা বুঝি যবে, পারি না তখন
বুঝাতে দেহীরে আসি—তাই সে জানে না
( এত তার দৃষ্টি স্থূলে ! ) মহা পরিণাম !
মানো বা না মানো—সূক্ষ্ম দয়ার রহস্য,
জীবন-যজ্ঞের মৃত্যু অমৃত আহুতি !

ম্রিয়মান শিষ্যগণে হাসিয়া কহিলা,—
মধুর প্রবোধবাক্যে,—যদি এত ব্যথা
বিদায়ের অনুবন্ধে, সত্য সত্য যবে
যাবে আপনার জন আঁখির আড়ালে,
কি করিবে ?—তখন কি শোকভারে তারে
'আকর্ষি' নামাবে নীচে—নামিবে আপনি ?—

কহিলেন সনাতন,—হোক্ সুখময়
মরণের হিমবুক,—প্রাণাধিক জনে
যে পারে স্বচ্ছন্দে দিতে অনন্ত-বিদায়,
হয় সে উন্মাদ, নয় পশুর অধম!
উত্তরিলা গৌরচন্দ্র, বহিরাবরণ
দেহ তরে এত মোহ? যে দেহের হয়
শৈশবে কৈশোরে প্রৌঢ়ে যৌবনে জরায়
আকারে বিকার হেন—চেনা যেন দায়!
রোগে ক্ষীণ, শোকে দীন, সন্তাপে মলিন,
পলকে বিকল যেন কলের পুতুল!
ষড়রিপু ষড়ঋতু সম নানা রূপে
যে কায়া বিরূপ করে, তার তরে মায়া?
শরীর অমর হলে—হত অভিশাপ!
তাই আত্মা মুক্তি পায়;—দেবতা দয়াল!
বলিতে বলিতে, স্তব্ধ!—বাহ্যজ্ঞানহারা!
কি দেখিলা সমাধিতে?—চমকিয়া গোরা
কহিলা,—পুরুষোত্তম দেখিব আবার!
সেই রাত্রে মহাযাত্রা করিলা সদলে।
দেহে সে শকতি নাই, তবু শিষ্যগণে
দেন না যোগা'তে যান। পথে যেতে কিন্তু
সর্ব্ব অগ্রে! কোলাহল শুনিয়া অদূরে,
ছুটিলেন গৌরচন্দ্র একাকী সে দিকে;

দেখিলেন, হইতেছে ত্রস্ত আয়োজন
সহমরণের। বসি' মৃতপতি পাশে
অবদ্ধকুন্তলা সতী, উন্মাদিনী যেন!
শ্মশানবান্ধবগণ চারিদিকে ঘিরে'
করিতেছে হরিধ্বনি; সে অমিয় নাম,
মনে হ'ল, প্রেতকণ্ঠে পরিহাস সম!
সজ্জিত হয়েছে চিতা; কুলপুরোহিত
মণ্ডিয়া ললাটতল লোহিত চন্দনে,
দোলা'য়ে রুদ্রাক্ষমালা, রক্তাম্বর পরি'

বসেছেন তন্ত্র খুলি'; বাজিতেছে শাঁখ;
হইতেছে পুষ্পবৃষ্টি। দেখিলেন গোরা,
পৈশাচিক সমারোহ শান্তির শ্মশানে!
হত্যার উৎসাহ-হর্ষ সবাকার মুখে!
কহিলেন স্তোকবাক্যে শোক-বিহ্বলারে
মা আমার, কোথা যাবে? হায় অবোধিনী,
সত্য সত্য ভাবিয়াছ, মৃত্যু মিলাইবে
পতিরত্নে, সতী? হেন মৃত্যু, আত্মনাশ,
প্রবল প্রকৃতি সনে বিদ্রোহ ঘোষণা!
মিলন ত হবে না, মা! এ গমনে আরও,
দীর্ঘ বিরহের নিশা হবে দীর্ঘতর।
পতির সদ্গতি করি' যাও, শুভে, ঘরে;

'বিধবা, পরার্থ-ব্রত সংসারে তোমার,
সংসারে ক'রো না সেই সেবায় বঞ্চিত!
সরায়ে কুন্তলরাশি, তুলি' অতি ধীরে
বিষাদমলিন মুখ, কহিল মোহিতা,—
কে তুমি দেবতা, এলে ছলিতে আমায়?
এ কি কথা শুনাইলে?—জাগিছে আবার
বিস্বাদ জীবনে মায়া; পড়িতেছে মনে
বিচ্ছিন্ন কর্ত্তব্যভার; মনে হয় যেন,
যাব তব পথ ধরি'! কিন্তু, বল, বল,
জ্ঞানহীনা বিবশারে কর নি ছলনা?
সত্যই কি মৃত্যু নাহি মিলাবে তাঁহারে?—
উত্তরিলা গৌরচন্দ্র,—অয়ি সহৃদয়ে,
অজ্ঞ আমি, সব কথা বুঝাব কি তোমা,
সে সর্ব্বজ্ঞ না বুঝা'লে! আমি এই বলি,
অকালে জাগায়ে কালে ক'রো না দুর্ব্বল,

একদিন জাগিবে সে সহসা আপনি
নিয়মের ডঙ্কা যবে করিবে আহ্বান।
সেই সুস্থ সুপ্রসন্ন পরিপক্ক কাল
পতি সনে সতী তব ঘটাবে মিলন।
তার আগে, চিত্ত শুদ্ধ মোহমুক্ত করি'
লও আজি পুত্র পাশে তাঁর পরিচয়।

—এত বলি', দিলা মন্ত্র ; নব বলে বলী,
দাঁড়াইল শোকাকুলা কর্ত্তব্যে অটল !

স্বজনেরা কাণাকাণি লাগিল করিতে ;
জিজ্ঞাসিল একজন রোষে অসন্তোষে,—
কে তুমি হে পান্থ, হেথা কোন্ প্রয়োজন ?—
চিরসম্মোহন কণ্ঠে যাদু করি' সবে,
নয়নে আননে জ্বালি' অলৌকিক বিভা
কহিলা প্রশান্ত পান্থ,—যেই হই আমি,
হেথা আগমন মম যাঁর প্রয়োজনে,
তাঁর কার্য্যে চূর্ণ হয় সব দ্বিধা-বাধা ;
পাপ হয় সাপ, পরি' ধর্ম্মের মুখোস্ !

—সমীরণসমীরিত শুষ্কপত্রদলে
কে যেন ছোঁয়া'ল অগ্নি !—একে একে সবে
অনুতাপে তাপি' তূর্ণ আলোক লভিল !
কহিল,—কি দুষ্কার্য্যই হ'য়ে যেত আজ,
যদি তুমি, পরিত্রাতা, নাহি দিতে দেখা !—
প্রবোধি' সবারে, গোরা মাগিলা বিদায়।
—এতক্ষণ রুদ্ধরোষে কুলপুরোহিত,
অজ্ঞানতিমিরাচ্ছন্ন,—আছিল কাঁপিতে ,
অকস্মাৎ পৈতা ছিঁড়ি', হানিয়া ভ্রুকুটি,
ঘূর্ণিত আরক্ত নেত্রে, দন্ত কড়মড়ি'

উঠিল গর্জ্জন করি',—রে ভণ্ডতপস্বী,
যাও, যাও ; একেবারে উচ্ছন্ন ত্বরায় !—
গোরা কহিলেন হাসি',—তথাস্তু, ব্রাহ্মণ,
শুভমস্তু !—অভিশাপ আশীর্ব্বাদ মোর !

নিষেধ-নির্ব্বন্ধ ঠেলি' গ্রামবাসীদের
'চোরানন্দী'-বনমুখে চলিলেন গোরা।
সেই বনে দস্যু-ভয়ে কেহ নাহি যায় !
দেখা দিল ভয়ঙ্কর নিবিড় কান্তার,
মধ্যাহ্নের রবিরশ্মি, ভয়ে সেথা মৃত !
ভৈরব, নীরব স্থান সমাধির প্রায় !
মনে হ'ল, জটাধর ক্ষ্যাপা দিগম্বর
অদ্ভুত-উদ্ভিদ্-আত্মা যত, রহস্যের
সূক্ষ্ম-তিমিরাবরণ জড়ায়ে কটীতে,
হাহাকার ? না, সে-সুরে হাসা হাসিতেছে ?
মনে হ'ল, সেখানের করালী প্রকৃতি
উদার অনন্তে চির অন্তরাল করি'
কুমন্ত্রণা দিয়ে যেন রাখিছে উদ্যত
হিংসার শাণিত খড়্গ ! দিতেছে প্রশ্রয়
নির্দ্দোষীর রক্তপাতে ; করিছে নির্ব্বাণ,
বিবেক-স্ফুলিঙ্গকণা জ্বলিছে যখন !

হেরিলা আড়ালে রহি', বসি দস্যুদল
সারা গায়ে লিপ্ত গাঢ় লোহিত চন্দন,

বিকট দশনচ্ছটা শ্মশ্রু-গুম্ফ মাঝে,
রুক্ষ জটা ভেদি শুষ্ক জ্বলিছে নয়ন!
—নরমুণ্ডমালা গলে, লোল রসনায়
রক্ত-গঙ্গা সঙ্গে রঙ্গে ডাকিনী যোগিনী—
মুক্তকেশী দিগ্বসনা মূর্ত্তি কপালিনী!
ঝুলিছে শাণিত খড়্গ বর্শা, ধনু-তীর।
নৃকঙ্কাল পানপাত্র!—বীভৎস উল্লাসে
সুরা পিয়ে কেহ নাচে কেহ হাসে, গায়!
কেহ লড়ে; কেহ করে জঘন্য বচসা!
দেখিলা, সবার ভালে লেখা 'নরঘাতী';
গিয়েছে অসাড় হ'য়ে হৃদয় সবার!
যেই বাহিরিলা গোরা অন্তরাল হ'তে,
সাঙ্কেতিক তূর্য্যনাদ হইল অমনই;
—সচকিত দলপতি আগন্তুকে হেরি'
হুঙ্কারি' আসিল ছুটি,' উদ্যত-ছুরিকা!
কি যেন কুহকে পুন হটিল পশ্চাতে,
দেখিতে লাগিল কার অম্লান মূরতি,
আয়ত্তের বহির্ভূত, হিংসার অতীত,
করুণায় ছল ছল, প্রেমে ঢল ঢল!
কহিল,—কে তুমি? কেন হেথা আগমন?
কহ সত্য, দস্যুপতি সুধায় তোমায়!—
উত্তরিলা গৌরচন্দ্র,—তুই দস্যুপতি?

নরঘাতী সে নারোজি?—আমি বন্ধু তোর!
আসিয়াছি জানাইতে, হয়েছে সময়
তোর ফিরিবার; নাই এ পথে কল্যাণ!
বন্যপশুসম তুই ঘৃণিত, তাড়িত!
হিংসায় কি সুখ, বল্? আসিয়াছি তাই,
নূতন পথের সন্ধি করিবারে দান,
আপনি করুণাময় পাঠাইলা ভৃত্যে
দিতে এ বারতা তোরে!—টলিল পাষাণ!
কি যেন অভাবনীয় ভাবের তাড়নে
রহিল নিস্পন্দ, স্তব্ধ;—গলিল পাষাণ!
প্রভুরে নিস্তেজ দেখি দস্যু একজন
সহসা পশ্চাৎ হ'তে দীর্ঘ যষ্টি তুলি'
মারিল গোরার মাথে; আহত মস্তক
ধরি', সেইক্ষণে বসি' পড়িলেন গোরা!
কি করিলি, কি করিলি? কাহারে মারিলি?
—বলি' দলপতি ছুরী বিঁধাল আমূল
আঘাতকারীর বক্ষে চক্ষের নিমেষে।
এতক্ষণ ছিলা গোরা আঘাতে বিহ্বল;
পদপ্রান্তে দস্যুপতি গদগদ ভাষে
রাখিয়া রক্তাক্ত অস্ত্র কহিল,—দেবতা,
পশু আমি, তবু নহি অন্ধ একেবারে,
দেবতারে হিংসে যেই, এই গতি তার!

—এত বলি' মৃতদেহ দিল দেখাইয়া।
—গোরার লাগিল মনে, যেন সেইক্ষণে
আমূল বিঁধিল ছুরী তাঁরই নিজ বুকে।
ছাড়া'য়ে চরণ বেগে, দাঁড়াইলা দূরে;
সভয়ে হেরিল দস্যু,—আয়ত্ত-অতীত,
তুঙ্গ গৌর-অচলের তুষার ধবল,
উত্তাপতরল, স্নিগ্ধ করুণা-ঝরণা
মুহূর্ত্তে হইয়া গেছে হিম, সুকঠিন!
উঠিলা গর্জ্জিয়া গোরা,—ধিক্ ধিক্, ক্রূর,
আপনার অনুগতে করিলি বিনাশ?
উহার কি অপরাধ? তোর কাছে ওরা
যেমন পাইছে শিক্ষা, করিতেছে তা'ই!
আমারে মেরেছে দস্যু, কি হয়েছে তোর?—
সেইক্ষণে ছুটি' গিয়া শব পাশে গোরা
মৃত-বন্ধু চিত্র ল'য়ে বন্ধু যথা রহে
কাতর সতৃষ্ণ মৌন, রহিলা তেমনই!
কৃপাসিন্ধু ক্ষমা কর, কাঁদিছে নারোজি,-
কিছুক্ষণে কৃপাসিন্ধু তুলিলা পতিতে;
নিলা প্রেমস্বর্গে; হ'ল শান্তিবিনাশক
শান্তি-উপাসক! সঙ্গ লইল গোরার
অপহৃত ধন-রত্ন পায়ে ঠেলি' সব;
আশার অতীত নিধি পাইল কাঙ্গাল!

অন্য দস্যুগণ ত্যজি' পূর্ব্বের স্বভাব
একে একে যূথবদ্ধ মেষপাল সম
হইল পশ্চাদ্‌গামী দলাধিপতির!
সে নিহত দস্যুটির সহোদর শুধু
চলিল বিভিন্ন পথে; কহিল সরোষে
গৌরচন্দ্রে লক্ষ্য করি',—থেকো সাবধান,
অরণ্যচরের ওহে শান্তিবিঘাতক,
বন্ধুবিচ্ছেদের মূল, ভাই দিয়ে ভা'য়ে
করা'লে নিধন!—আছে প্রতিশোধ তার!—
বিদ্রোহীরে ধরিবারে ধাইল দস্যুরা;
নিবারি' সবারে গোরা কহিলা গম্ভীরে,—
হিংসা দিয়া প্রতিহিংসা যেও না রোধিতে!
তেথা হ'তে পূর্ব্ব পথে চলিলেন গোরা।
একদা সাজিল মেঘ শারদ আকাশে;
সেই কৃষ্ণ খণ্ড-মেঘ দেখা গেল, যেন
রয়েছে যোজনব্যাপী অভ্রশয্যা যুড়ি'
ভীষণ দর্শনা এক নিদ্রিতা দানবী!
নভঃপ্রান্ত মুহুর্মুহু লাগিল জ্বলিতে
বিনা শব্দে; ঘোর রোলে ডাকিল অশনি!
লঘুকৃষ্ণ মেঘমালা গাঢ়তর হ'য়ে,
উন্মাদিনী ঝটিকারে দিল উড়াইয়া,
ভাঙ্গাইয়া নিদ্রা তার!—দেখিছেন গোরা,

উন্মুক্ত প্রান্তরপথে আসিতেছে ধেয়ে
রুক্ষ, মুক্তকেশী ভীমা শ্বাসিয়া সঘনে,
লক্ষ হস্তে ছিটাইয়া ঘূর্ণ্যমান ধূলি
চ্যুত শুষ্ক পলায়িত পত্রসংহতিতে
করাঘাতে খরশব্দ তুলি', উচ্চ-শির
তরুদের স্কন্ধে ধরি' সবেগে নোঁয়ায়ে,
নদীর তরঙ্গগুলি আছাড়িয়া তটে,
বিজয়-তাণ্ডবে মাতি' !—দেখিতে দেখিতে,
বাড়িল প্রলয়ঙ্করী রণ-উন্মাদিনী,
লাগিল দ্বিগুণবেগে ছাড়িতে নিঃশ্বাস !

দ্রুততর চমকিতে লাগিল চপলা ;
আরোহিল শেষগ্রামে বজ্রের নির্ঘোষ ;
হইল করকাপাত খর—খরতর।
ধরার উৎক্ষিপ্ত ধূলি লুকাইল ত্রাসে
নভধূলিকার কোলে ! ক্রমে ঘনীভূত,
নামিল মুষলধারে অবিরাম ধারা।
রাক্ষসী, ধ্বংসের শক্তি পরিশ্রান্ত হ'য়ে
প'ড়িল ঘুমায়ে, শিষ্ট শিশুটির মত !
নবধারাস্নাত ধূম্র তরুপংক্তি হ'তে
তখন পাণ্ডুর চন্দ্র মারিতেছে উঁকি !

নাহি মানি' শিষ্যদের নির্ব্বন্ধ নিষেধ
ত্যজি' ঘনপত্রে-রচা সহকার-মূল
এতক্ষণ ছিলা গোরা দাঁড়ায়ে বাহিরে
সিক্তচিরে, ক্ষিপ্ত সম ; উৎফুল্ল অন্তরে
উল্লাস দেখিতেছিলা হিংস্র প্রকৃতির ;
কহিলেন শিষ্যগণে সম্বোধি',—জানকি
কিসের ইঙ্গিত এই ? অচেতন জড়ে
হেন জাগরণী করে জীবন সঞ্চার !
ঘুম আসে যবে ছেয়ে আত্মার শরীরে
তারও জাগরণ চাই !— নিদ্রা ভাঙ্গাইয়া
প্রভু ডাকিছেন দাসে নূতন জগতে,
নূতন আদেশ তাঁর করিতে বহন।
উঠিল শিষ্যেরা কাঁদি,—ব'লো না ও কথা ;
রাখিতে নারিব প্রাণ তোমার বিহনে !
শুনিয়া ব্যাকুল হ'য়ে উঠিলেন গোরা ;
জানিতেন ভালমতে, তাঁর প্রতি এই
অনুরক্ত ভক্তদের কি প্রগাঢ় প্রীতি !
কহিলেন গোরা,—হায় এত ক'রে তবে
মৃত্যুর নিগূঢ় তত্ত্ব বুঝানু কি বৃথা ?
প্রিয়গণ, সাধুগণ; সর্ব্বস্ব আমার,
মোর অতীতের বল, ভবিষ্যের আশা,
ভুলিলে কি, তোমরা যে বিশ্বাসী বৈষ্ণব ?

হাতে ধরি’ প্রতিজনে কহিলা সাদরে,—
পড়িও না ভাঙ্গি কেহ আমার বিহনে!
প্রিয়বিরহের স্মৃতি পবিত্রবিষাদ
ভুলিতে চেও না তবু; রক্ষা ক’র তারে
অগ্নিহোত্র সম, বিশ্ব-হিত-হোম লাগি!
সেই অগ্নি বক্ষে—প্রচারিবে ধর্ম্ম মোর—
ভক্তি যার ভর-ভিত্তি প্রেম যার প্রাণ!
আসিল উত্তর ধীরে!—কিন্তু বল প্রভু,
কাণ্ডারীবিহীন তরী ডুবিবে না স্রোতে?—
কহিলেন গৌরচন্দ্র,—সে কি কোন কথা?
কে আমি, কি শক্তি মোর? যাঁর কার্য্য, ভাই,
ছিনু বলী এতকাল তাঁহারই ত বলে!
ঐশী-আশীর্ব্বাদে পার হইবে সঙ্কটে।
মোর ক্ষুদ্র শক্তি সাথে রহিবে জাগিয়া;
তোমাদের সঙ্গ-ছাড়া নহিব কদাপি;
মরণেও বেঁচে র’ব তোমাদের মাঝে
আমা হ’তে হয় নাই ব্রত উদ্‌যাপন,
এ জনম, এ জীবন গেছে রে বৃথায়;
তোমরা করিও সেই সূচনার শেষ!—
ভাল যদি বাস মোরে—স্পর্শ করি সবে
করহ শপথ,—দিবে তাঁর কাজে প্রাণ!
যন্ত্রের চালিত-প্রায়, একে একে আসি

শ্রীঅঙ্গ পরশি সবে করিল শপথ—
প্রাণপণে ঐশ—কার্য্য করিব সাধন!—
নূতন আশ্বাসে গোরা উঠিলেন মাতি',
বার বার আশীর্ব্বাদ করিলেন সবে।

নীলাচল সন্নিকটে আ সিলা যখন,
দামোদর পণ্ডিতের পাইলা সাক্ষাৎ,
ছেড়েছেন নবদ্বীপ তাঁহারই সন্ধানে।
শুনি' শোচনীয় দশা মাতা বনিতার,
যশোধন নিত্যানন্দ রোগে শয্যাগত,
নির্ব্বাপিত, জরা-ভার তেজস্বী অদ্বৈত!
কতিপয় সাধু শিষ্য পরলোকগত!
—ধৈর্য্য গেল ক্ষণতরে; ঊর্দ্ধে চাহি' গোরা
কহিলেন,—হে তারণ, কত দেরী আর?—
শুনিলেন, অন্তরীক্ষে অশরীরীবাণী
অন্যের অশ্রুত স্বরে তাঁর কর্ণমূলে
স্তনিত ধ্বনিত হ'ল,—এস, জয়ী, এস,
সাঙ্গ ভবলীলা তব; এস, শ্রান্ত, এস,
শান্তির অখণ্ডরাজ্যে সিংহাসন'পরে!
—পলকে মিলা'ল বাণী মেঘস্তর দিয়া
তরঙ্গিয়া প্রতিধ্বনি অশরীরিসম,
সূক্ষ্মতম-ধারণার অগোচর লোকে!

শীতের মধ্যাহ্ন-সূর্য্য উঠিল জ্বলিয়া,
হাসিল দ্যুলোক মৌনে নিশ্চিন্তের হাসি,
আলোকিত পুলকিত গোরার হৃদয় !
পুরীতীর্থে, সিন্ধুতীরে আসিলা সদলে।
ক্লান্ত ভক্তদের দৃষ্টি এড়ায়ে নিশীথে
বসিলা সৈকতে আসি' জাগরিত গোরা
নিভৃতে নিহিত-ধ্যানে যোগাসন করি'।
উল্লাস উচ্ছ্বাস সেই উত্তাল সিন্ধুর
প্রাণের সুড়ঙ্গে পশি' তরঙ্গ তুলিল ;
সেই দিন মাঘী-পৌর্ণমাসী। চন্দ্র যেন
ত্রিদশের তুহিন- অচল, মর্ত্ত্যোপরে
বর্ষিছে হিমানীকণা ! তীরে, ঘরে ঘরে
দ্বার রুদ্ধ , নরনারী নিদ্রা-অচেতন।
শুধু, আকাশের কোটি অনিমেষ-আঁখি
ক্ষুরধার দৃষ্টি দিয়া মায়া-পাতালের
মণিখনি খুঁজিছে কি আবিল অতলে ?
এদিকে তরঙ্গায়িত, জ্যোস্না-ঠিকরিত
চকমক্-সাগরের সহস্র নয়ন
হানিতেছে মর্ম্মভেদী কটাক্ষ সঘনে
নিথর নভোধি পানে ; সে অতলে লীন
নীহারিকা-মতিমালা চাহে বা লক্ষিতে !
ঊর্দ্ধে অধে দুই সিন্ধু, দোঁহাকার মাঝে

দেখি' নিজ নিজ ছায়া শ্রান্ত হইতেছে
অম্বর, গম্ভীর তাই প্রশান্ত বিষাদে ;
সাগর, অধীর বুঝি উদ্‌ভ্রান্ত হুতাশে।
হেরিতে লাগিলা গোরা সাগরের লীলা ;
ফিরে' ফিরে' যায়, পুন আস্ফালি দ্বিগুণ
দূর ওপারের ঊর্ম্মি শ্বাসিয়া শ্বাসিয়া
ছুটে' এসে বালুতটে পড়িতেছে ভাঙ্গি' ;
এ পারের মায়া-কারা এমনই কঠিন ;
শিথিল সিকতা-গ্রন্থি এতই নিবিড় !

ক্রমে রাত্রি গাঢ় হ'ল ; তখন বিভোরে
উদ্বেল-সমুদ্রতটে ঘুমাইছে ধরা !
শুধু এই নিশাকালে, হেন আলোড়িত
চক্রীর কলুষকৃষ্ণ বিক্ষুব্ধ ভাবনা !
আরতির শুভশঙ্খ উচ্চারি' কখন
বিশ্বের কল্যাণবাণী, ফিরে গেছে ঘরে !
প্রতি ধ্বনি অন্তরের কুহরে জাগিয়া
সে তানের স্মৃতিরেশ বহুক্ষণ ধরি'
আপনি গুঞ্জিল বসি', ভুঞ্জিল আপনি ;
কবে সেও শ্রান্তিভরে পড়েছে ঘুমায়ে ,
ঝঙ্কৃত সে সুর-সূত্র বিচ্ছিন্ন, বিকৃত !

গাঢ়তর—গাঢ়তম হ'য়ে নিশীথিনী
বিছাল শয়ন নীরে ; যুগ-যুগান্তের
সে দিব্য অনন্তশয্যা হ'ল প্রতিভাত
অন্তশয্যা সম ! আঁধার অকূল হ'তে
আসিল অস্ফুট-স্বরে মৃত্যুর আহ্বান !
শীতের শীতল সৌম্য মহানিশা সনে
এদিকে গোরার প্রাণে একান্তে কখন
বিকারের রৌদ্র সুর নেমেছে নিখাদে।
—গেল বাহিরের ক্ষুদ্র খর কোলাহল ;
নবভাবস্পর্শে স্ফীত উঠিল জোয়ার
স্তম্ভিত অন্তর ছাপি', গম্ভীর আবেগে।
মনে হ'ল, সাগরের দোললীলা সনে
দোলায়িত প্রাণ যেন এক হ'য়ে গেছে !
চাহিয়া চাহিয়া সেই ক্ষিপ্ত সিন্ধু পানে
হৃদয়ের মত্ত সিন্ধু লাগিল ডাকিতে !
অদ্ভুত-মানসসৃষ্ট উল্লসিত-নেত্রে
দেখিলেন গোরা, সলিলে অপূর্ব্ব দৃশ্য,—
মিলি' ব্রজবালাকুল যেন যমুনার
তরল চপল নীলে মেলি' নীলাঞ্চল,
জলকেলি করিতেছে কলহাস্য সনে।
দেখিলা সেথায়,—তরী'পরে হাসিছেন
আপনি গোকুলচন্দ্র কাণ্ডারীর বেশে !

—ত্রিভঙ্গবঙ্কিম ঠাম, অধরে মুরলী,
শিরে শিখীপুচ্ছশোভা, গলে বনমালা,
কটিতটে পীতধড়া, চরণে নূপুর।
—মোরে লহ! মোরে লহ!—বলি অকস্মাৎ,
অধীর হইলা গোরা পড়িতে শ্রীপদে!

ঠিক সেইক্ষণে প্রলয়-আবর্ত্ত রচি'
লক্ষ বাহু বাড়াইয়া উদ্দাম তাণ্ডবে
দুলিয়া উঠিল সিন্ধু বারেকের তরে;
অট্ট হাসি' এল এক ঝঞ্ঝার তাড়না
ক্ষণতরে রণবেগে! বেদনাচপল
প্রবল কম্পন ধরা সম্বরিল বুকে!
আচম্বিতে প্রভাহীন গ্রহণে যেমত—
পূর্ণিমার পূর্ণচন্দ্র হ'ল অন্তহিত!
অন্ধকারে গণ্ডগোলে মরতের কাছে
স্বর্গ মাগি' নিল কোন্ শিরোমণি তার?
দ্যুলোকে উদিবে বলি' দীপ্ততর জ্যোতি,
আলোকিত ভূলোক কি হারা'ল আলোক?

প্রাতে, কালনিদ্রা হ'তে জাগি' শিষ্যগণ
না পেয়ে গুরুর দেখা গণিল প্রমাদ;
ধিক্কারে অদৃষ্টে সবে আপন বুদ্ধিরে।

—স্মরি' তাঁর সিন্ধুপ্রীতি—উপেক্ষা জীবনে,
নানা অমঙ্গল-ছবি লাগিল দেখিতে!—
দিশাহারা, বৃথা কারে লাগিল খুঁজিতে?
অচিরে জানিল, সবই গেছে ফুরাইয়া!
দারুণ শপথ স্মরি' বাঁধিল ত বুক,
তুষানলে কিন্তু সবে লাগিল দহিতে।
চৈতন্যবিহীন শক্তি পারে না জাগাতে;
আপন অস্তিত্বে আর হয় না প্রত্যয়;
ভাঙ্গা-বুক আর কারো লাগিল না জোড়া;
গুরুর অন্তিমবাণী স্মরি' শিষ্যগণ
তাঁর মহাছায়া মাঝে অবলুপ্ত হ'য়ে,
নিজ নিজ দৈন্য ভাবি' হুতাশে উদাস,
সংশয়ে আকুল, ত্রাসে কম্পিত, কাতর,
কর্ত্তব্যে ফিরা'ল মন দৃঢ়তর করি'।
সেই অভিরাম মূর্ত্তি লাগিল হেরিতে;
সেই সঞ্জীবনকণ্ঠ লাগিল শুনিতে;—
আমা হ'তে হয় নাই ব্রত উদযাপন;
এ জনম, এ জীবন গেছে রে বৃথায়;
তোমরা করিও সেই সূচনার শেষ!—

সত্যই কি হয় নাই ব্রত উদযাপিত?
ঐশ কার্য্য হয় নাই পূর্ণ সমাধান?

কে বুঝে রহস্য তার ?—কি প্রকাণ্ড তৃষা
বৃহতের—কর্ত্তব্য কি অখণ্ড কঠিন !
চিরদিন মহাজন আপনাবিস্মৃত ;
যত করে, যত ভরে,—ভাবে সবই বাকী !
শেষদিনে নাহি মেটে প্রাণের পিপাসা !
তবে ইহা সুনিশ্চিত ; – কৃতার্থ, সার্থক,
ধরা পেয়ে গৌরচন্দ্রে, পূর্ণচন্দ্র-হেন ;
আর, তাঁর প্রবর্ত্তিত ভাবধর্ম্ম লভি' ;—
ভক্তি যার ভর-ভিত্তি, প্রেম যায় প্রাণ !

সমাপ্ত

যাঁহার নাট্য ও কাব্য-প্রতিভা বঙ্গসাহিত্যে ও বঙ্গ-রঙ্গমঞ্চে
নূতন যুগ আনয়ন করিয়াছে, সেই
সুপ্রসিদ্ধ কবি-নাট্যকার
শ্রীযুক্ত প্রমথনাথ রায়চৌধুরী প্রণীত

# পুস্তকাবলী

---

চিত্তোন্মাদী ঐতিহাসিক পঞ্চাঙ্ক নাটক

## চিতোরোদ্ধার

( তৃতীয় সংস্করণ বাহির হইয়াছে )
( মিনার্ভা থিয়েটারে অভিনীত )
সুদৃশ্য রঙিন অ্যাণ্টিকে ছাপা ; গোলাপী রঙের মলাট।
মূল্য ১৷০ এক টাকা চারি আনা।

ঐতিহাসিক পঞ্চাঙ্ক নাটক

## ভাগ্যচক্র

( দ্বিতীয় সংস্করণ বাহির হইয়াছে )
( মিনার্ভা থিয়েটারে অভিনীত )
আমূল সংশোধিত। একপ্রকার নূতন গ্রন্থ বলিলেই হয় ;
পুরু অ্যাণ্টিকে ছাপা। গোলাপী রঙের সুদৃশ্য মলাট।
মূল্য ১৲ এক টাকা।

# কাব্য-গ্রন্থাবলী

## সুবৃহৎ তিন খণ্ডে প্রকাশিত

### ইহাতে মোট ১৮ খানি গ্রন্থ আছে।

প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত জলধর সেন সম্পাদিত। জলধরবাবু 'সম্পাদকের নিবেদনে' কবি ও কবির কবিতার প্রতি তাঁহার সশ্রদ্ধ অভিনন্দন অতি সুন্দররূপে লিপিবদ্ধ করিয়াছেন।

## প্রথম খণ্ড

১। পদ্মা, ২। যমুনা, ৩। গীতি, ৪। গীতিকা, ৫। দীপ্তি, ৬। দীপালী, ৭। আরতি।

## দ্বিতীয় খণ্ড

১। গৌরাঙ্গ, ২। গল্প, ৩। গাথা, ৪। আখ্যায়িকা, ৫। চিত্র ও চরিত্র।

## তৃতীয় খণ্ড

১। কবিতা, ২। পাথেয়, ৩। পাষাণ, ৪। পাথার, ৫। গৈরিক, ৬। গান।

সাধারণ সংস্করণ—প্রতিখণ্ডের মূল্য ১৲ এক টাকা। বিশেষ সংস্করণ—দামী পুরু অ্যান্টিকে ছাপা, উৎকৃষ্ট দুই রঙের কাপড়ে বাঁধা সুদৃশ্য মলাট, প্রতিখণ্ডের মূল্য ১।৷৹ দেড় টাকা।

প্রকাশক—গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স
২০৩।১।১, কর্ণওয়ালিস ষ্ট্রীট, কলিকাতা।